'হায় হায় হায়।' কৃষ্ণকমল শোকাভিভূতের মতো বললে, 'নৃপতিবাবু বিয়েই করেননি, আর ভূপতি তো একটুখানি।'

নিশ্চিন্ত হয়ে ভানুবাবু আর সোমেন বাড়ির মধ্যে প্রবেশ করলো। ঢুকেই শুনতে পেল চাপা গলার একটা অস্ফুট গোঙানি। দু' জনেই চমকে উঠলো। ভানুবাবু জিগগেস করলো, 'কে কাঁদে?'

'কাঁদে নাকি?' কৃষ্ণকমল অদ্ভুত ভাবে হাসলো: 'আমি কানে কিছু খাটো, ঠিক-ঠিক শুনতে পাই না।'

কান্না লক্ষ্য করে ভানুবাবু আর সোমেন ঢুকলো প্রায়ান্ধকার ছোট ঘরে, নীচের তলাতেই। দেখলো কে একটা আধা-বয়সী লোক তক্তপোষের পায়ার সঙ্গে আষ্টেপৃষ্ঠে দড়ি দিয়ে বাঁধা আর তার সর্বাঙ্গ প্রহারে জর্জর। চিনতে লোকটাকে দেরি হলো না, তার মাথায় সুপুষ্ট একটি টিকি।

'তুমি বুঝি এ বাড়ির ঠাকুর?'

'হুজুর।' ফোলা চোখে ও কাটা ঠোঁটে করুণ করে তাকিয়ে রইলো লোকটা।

ভানুবাবুর ইঙ্গিতে সঙ্গের কনস্টেবল তার বাঁধন খুলে দিতে লাগলো।

'কে করেছে তোমার এই দশা?'

'পাড়ার ছেলেরা, হুজুর।' ঠাকুর কাঁদতে-কাঁদতে বললে, 'বাবুরা যেই খেতে-খেতে বমি করতে লাগলেন আর ঢলে পড়লেন মাটিতে, অমনি গোলমাল শুনে পাড়ার ছেলেরা বাড়ির মধ্যে ঢুকে পড়ে আমাকে বেদম পিটতে লাগলো। একটা কথা বলতে দিলে না আমাকে, একবার দেখতে দিলে না আমাকে—কী হলো না-হলো বাবুদের।'

বুঝতে পারা গেল, এতটা সময় কি নিয়ে ব্যাপৃত ছিল পাড়ার ছেলেরা। পীড়িতের শুশ্রূষার চেয়ে উৎপীড়ক ভেবে যে-কাউকে প্রহার করতে পারার মধ্যে বেশি উন্মাদনা নিশ্চয়ই।

'পাড়ার ছেলেরা কী করে তোমাকে সন্দেহ করলো হঠাৎ?' সোমেন এতক্ষণে প্রথম প্রশ্ন করলো।

'খেতে-খেতে বাবুরা ঢলে পড়লেন, সবাই ভাবলে, ভাতের সঙ্গে আমি বিষ মিশিয়েছি।' ঠাকুরের চোখ ঠেলে জল বেরিয়ে এলো অনর্গল।

'এমনিও তো লোকে হার্ট ফেল করে মরে যেতে পারে খেতে-খেতে। পাড়ার ছেলেরা বিষ বুঝলো কি করে?' সোমেন সূক্ষ্ম চোখে তাকালো ঠাকুরের মুখের দিকে।

ঠাকুর তাকালো একবার কৃষ্ণকমলের মুখের দিকে। বললে, 'বড়বাবু যে গোঙাতে-গোঙাতে স্পষ্ট বললেন—'

'কী বললেন?'

'বললেন, "ঠাকুর, শেষকালে বিষ দিয়ে মারলে আমাকে?" পাড়ার ছেলেরা কেউ-কেউ তা শুনে থাকবে হয়তো। কিন্তু ঠাকুর বলতে তিনি আমাকে বুঝিয়েছিলেন কিনা কে বলবে।'

'আর কেউ ঠাকুর আছে নাকি এ বাড়ি?'

'তা নেই, কিন্তু ঠাকুর এখানে ভগবানও হতে পারেন তো। লোকে শুনলো এক, ভাবলো অন্য। হাতের কাছে পেল আমাকে, হাতের সুখ করে নিল মেরে আর মুখের সুখ করে নিল গালাগালি দিয়ে, থুতু ছিটিয়ে।'

সোমেন আরো কী বলতে যাচ্ছিলো, ভানুবাবু বাধা দিল। বললে, 'তবে তুমি বলতে চাও তুমি বিষ মেশাওনি তোমার বাবুদের খাবারে?'

'আমি? আমি বিষ মেশাবো কেন? আমার তাতে লাভ কী?'

'তোমার চাকরি কদ্দিন এ-বাড়িতে?'

'বেশি নয়, মাস সাতেক।' ঠাকুর তাকালো আবার কৃষ্ণকমলের দিকে।

'তুমি কিছুই মেশাওনি বলছ, অথচ বাবুরা একসঙ্গে ভাতের গ্রাস মুখে তুলে শুধু-শুধুই ঢলে পড়লো মেঝের উপর? বাবুরা মরলো কি ভোজবাজিতে?'

'ভোজবাজিতে নয়, হুজুর,' ঠাকুর জোরে একটা নিশ্বাস ফেললো: 'বাবুরা মরেছেন ঐ বিষেই।'

'বিষেই? বিষ এলো কোত্থেকে শুনি?'

'ডালে-ভাতে মাছে-তরকারিতে কোথাও নয়, আমার রান্নার কোনো জিনিসেই নয়. বিষ রয়েছে ঐ চাটনির শিশিতে।'

সবাই এগিয়ে গেল খাবারের জায়গায়, সামনের দালানে। মেঝের উপর পাশাপাশি দু'খানা আসন পাতা, সামনে দু' থালায় ভাত, একখানা থালা বড়, অন্য থালা মাঝারি—কিন্তু বড়র চেয়ে মাঝারি থালার ধারে বেশি বাটি। বড়টাতে খাচ্ছিলো বড় ভাই, ছোটটাতে ছোট—এক নজর তাকালেই বোঝা যায়। কিন্তু নৃপতির চেয়ে ভূপতির খাওয়ার মর্যাদা বেশি এটা কেমন বিসদৃশ মনে হয়। ব্যাখ্যাটা খুবই সহজ—সাত দিন জ্বরে ভুগে উঠে কাল শুধু নৃপতি ভাত খেয়েছে—মুখে তার রুচি নেই, খাওয়াও তার অত্যন্ত সাধারণ, রুগীর পথ্য। তাই তার খাওয়ার মাত্রাটা অত ক্ষীণ এবং তার আয়োজনও ভূপতির তুলনায় অল্প। আর-আর খাদ্য-দ্রব্যে যাই কেননা তারতম্য থাক, চাটনির বেলায় সুস্থ-অসুস্থ দুই ভাইরই সমান লোভ।

ভানুবাবু প্রশ্ন করলো, 'তুমি কী করে বুঝলে যে চাটনির মধ্যেই বিষ ?'

ঠাকুর সপ্রতিভের মতো বললে, 'চামচে করে আমি চাটনি দিলাম বাবুদের পাতে, বাবুরা খেলেন, খাওয়া মাত্রই বমি করতে লাগলেন আর ঢলে পড়লেন একে-একে। চাটনিতে ছাড়া বিষ আর থাকবে কোথায় ?'

'কোথায় সেই চাটনির শিশি ?'

দেয়ালে-ঢোকানো সামনের একটা তাকের উপর থেকে এক রাজ্যের শিশি-বোতলের মধ্য থেকে ঠাকুর চাটনির শিশিটা বের করে ধরলো।

দেখলেই বোঝা যায়, দোকান থেকে শিশিটা সদ্য কেনা, একেবারেই খরচ হয়নি—আর তার গায়ের ল্যাবেলটা ঝক্‌ঝক্ করছে। ল্যাবেলে দোকানের নাম ও ঠিকানা লেখা—"রসামৃত", ৪৯৬ কর্ণওয়ালিশ ষ্ট্রীট।

'এ চাটনি বাবুরা কদ্দিন খাচ্ছে ?'

'আজ প্রথম।'

হঠাৎ কৃষ্ণকমল আতঙ্কিত একটা দীর্ঘশ্বাস ফেললো, 'ভাগ্যিস আমাকে দেয়নি !'

'আপনাকে দেয়নি কেন ?' তীক্ষ্ণ চোখে চেয়ে প্রশ্ন করলো সোমেন।

কপালে হাত ঠেকিয়ে কৃষ্ণকমল বললে, 'বরাত-জোর। অনেক পুণ্যকর্মের ফল বলতে হবে।'

'আপনি আজ খেয়েছেন কখন?'

'সাড়ে-দশটায়। ভাগ্যিস খেয়েছিলাম।'

'সাধারণত খান কটায়?'

'ঠিক নেই। মোট কথা, বাবুদের পরে।'

'তবে আজ আগে খেয়ে নিয়েছেন কেন?'

'বোধহয় বিষক্রিয়া থেকে মুক্তি পাবো বলে।' কৃষ্ণকমল অদ্ভুতভাবে হাসলো।

ধমকে উঠলো ভানুবাবু: 'রসিকতা করবার সময় নয়। কেন আজ বাবুদের আগে খেয়েছেন তার জবাব দিন।'

কেঁপে উঠলো কৃষ্ণকমল। বললে, 'বড়বাবু আজ আমাকে একটু বড়বাজারে পাঠিয়েছিলেন—ছেদীলাল চামারিয়ার গদিতে। তাই খেয়ে নিতে বলেছিলেন তাড়াতাড়ি। এত যে কাণ্ডমাণ্ড হয়ে গেল কিছুই আমি টের পাইনি, এসে শুনলাম গলির মাথাতেই। আপনাদের আসার কয়েক মিনিট আগেই কেবল আমি এসেছি।'

'আচ্ছা, আপনাকে নিয়ে যাব আমরা ছেদীলালের গদিতে। অপেক্ষা করুন।' ভানুবাবু আবার ঠাকুরকে নিয়ে পড়লো।

কিন্তু তার আগে সোমেন কৃষ্ণকমলকে লক্ষ্য করে বললে, 'আচ্ছা, আপনি বললেন বিষক্রিয়া থেকে মুক্তি পাবেন বলেই আগে-ভাগে আজ খেয়ে নিয়েছিলেন। কিন্তু, বাবুদের পরেই যদি আজ খেতেন তা হলেও কি মুক্তি পেতেন না? চাটনি খেয়ে বাবুদের ঢলে পড়ে যাবার পরেও কি আপনার আর ঐ বিষাক্ত চাটনি খাওয়ার কোনো সম্ভাবনা থাকতো? বলুন, কেন বললেন ও-কথা?'

কৃষ্ণকমল ভয়ানক ঘাবড়ে গেল। ঘাড় চুলকে ঠোঁট চেটে আমতা-আমতা করে বললে, 'ওটা অমনি বলে ফেলেছি, কিছু ভেবে বলিনি, দেখতে গেলে সত্যিই ও-কথার কোনো মানে হয় না। সত্যিই তো, চাটনিতে বিষ

আছে জানাজানি হয়ে গেলে কেই বা ফের দিতে যাবে আমাকে? আমিই বা কেন খাবো? কেউ খায়? সত্যিই তো!' খাঁচায়-পোরা ইঁদুরের মতো তাকাতে লাগলো কৃষ্ণকমল।

ভানুবাবু ঠাকুরকে লক্ষ্য করে বললে, 'এ চাটনির শিশি কিনে এনেছে কে?'

'জানি না।'

'আপনি জানেন?' ভানুবাবু তাকালো এবার কৃষ্ণকমলের দিকে।

'আমি জানলে কখনো খেতে দিই তা বাবুদের?' কৃষ্ণকমল ভয় চাপতে গেল হাসি দিয়ে।

'আরে মশাই, বিষের কথা হচ্ছে না। বলি, কি করে বাড়িতে এলো এ শিশিটা বলতে পারেন?'

'কি করে বলবো? আমি কি এ বাড়ির বাজার-সরকার?'

'বাজার-সরকার কেউ আছে নাকি এ-বাড়িতে?'

ঘাড় চুলকোতে-চুলকোতে কৃষ্ণকমল বললে, 'তা অবশ্য নেই। তবে বাবুরাই কেউ নিয়ে আসবেন হয়তো।'

ভানুবাবু আবার ঠাকুরকে সম্বোধন করলো: 'চাটনি দেবার সময় শিশি তুমি পেলে কোথায়?'

'ঐ তাকের উপর।'

'কে বললে তোমাকে?'

'ছোটবাবু।'

'খেতে চাইলো কে?'

'বড়বাবু।'

'তোমার মাথা!' ভানুবাবু দাঁতে দাঁত লাগিয়ে বললে। সোমেনকে সম্বোধন করে বললে, 'এ সব ভাত-তরকারি পরীক্ষা করবার জন্যে নিয়ে যেতে হবে। তার ব্যবস্থা করো।' বলে চাটনির শিশিটা কাগজে মুড়ে পকেটে পুরলো।

সোমেন বললে, 'তার আগে আমি আরেকটা শুধু প্রশ্ন করবো।' বলে

ঠাকুরের দিকে সে অগ্রসর হলো। বললে, 'চাটনি দেবার পরে শিশি আবার ঠিক-ঠিক তাকের উপরে-উঠলো কি করে?'

'বাবুরা অজ্ঞান হয়ে যাবার পর আমিই তুলে রেখেছি নিজে, যাতে পুলিশ বুঝতে পারে কোথায় সত্যি বিষ। যাতে বুঝতে পারে আমি সত্যিই নির্দোষ।'

বাড়ি থেকে বেরুবার আগে আরো কটা সারবান তথ্য ভানুবাবু সংগ্রহ করলো। নৃপতি ও ভূপতির বাপ এখনো বেঁচে আছেন—ভাবা যায় না তাঁর কথা—আর আছেন তিনি দেশের বাড়িতে তাঁর পূজো-পার্বন নিয়ে। এ-বাড়িতে কৃষ্ণকমল ছাড়া আরো দু'জন কর্মচারী, একজন ভবেশ সাহা, আরেকজন নন্দকুমার নন্দী। ভবেশ আজ হাসপাতালে কুড়ি দিন ধরে আটক আর নন্দকুমার আজ ভোরবেলা চিটাগং মেলে বাড়ি গেছে। নন্দকুমারের বাড়ি হচ্ছে চাঁদপুরের কাছে তারাপুর গ্রামে।

দু'জন কনস্টেবল এসে ঠাকুরের কোমরে দড়ি জড়ালো। ভানুবাবু বললে, 'থানায় নিয়ে যাও।'

এত মারেও কাঁদেনি, ঠাকুর এখন যা কাঁদলে। হাপুস চোখে বললে, 'আমি কী দোষ করলাম? বিষ রইলো চাটনির শিশিতে, আর আমি করলাম খুন!'

'বলা যায় না, চাটনির শিশিতে বিষ তুমিও মেশাতে পারো।'

'আমি বিষ মেশাবো তো, যত্ন করে তা আবার আমি তাকের উপর তুলে রাখবো কেন?'

ভানুবাবু নিষ্ঠুর মুখে বললে, 'নির্দোষ সাজবার জন্যে।' পরে কৃষ্ণকমলের দিকে ফিরে তাকিয়ে বললে, 'আপনিও প্রস্তুত থাকুন।'

## দুই

ঠাকুরকে নিয়ে চললো হাঁটিয়ে, ভানুবাবু আর সোমেন মোটরে উঠলো। সঙ্গে টিফিন-কেরিয়ারে ডাল-ভাত-মাছ-তরকারি, যা পড়ে ছিল খাবার-বাটিতে, আর ভানুবাবুর পকেটে সেই চাটনির শিশি।

সোমেন জিগগেস করলে, 'কোথায় যাবেন আগে?'

ভানুবাবু টিফিন-কেরিয়ারটা লক্ষ্য করে বললে, 'আগে এগুলো পরীক্ষা করতে দিয়ে আসি। পরে হাসপাতাল।'

' "রসামৃতে" যাবেন না?' সোমেন হাসলো।

'পোস্টমর্টেমে আগে বিষ সাব্যস্ত হোক, আর দেখা যাক সেই একই বিষ তোমার এই চাটনির শিশিতে।' ভানুবাবু জামার পকেটটা একবার অনুভব করলো। 'যাক, আছে শিশিটা। পকেটটা হালকা মনে হওয়াতে চমকে উঠেছিলাম।'

'শিশি আর যাবে কোথায়?' সোমেন ভানুবাবুর পকেট থেকে শিশিটা বের করে নিয়ে ল্যাবেলটা দেখতে লাগলো খুঁটিয়ে। বললে, 'যদি যাবার হতো অনেক আগেই যেতে পারতো অনায়াসে, তাকের উপর গিয়ে ফের বসতো না ঠিকঠাক।'

'তাই মনে হয়,' ভানুবাবু চিন্তিতের মতো বললে, 'ঠাকুর নিশ্চয়ই বিষ মেশায়নি।'

'তাকের উপর ফের তুলে রাখার থেকে তার অবিশ্যি প্রমাণ হয় না।'

'তা হয় না, কিন্তু ঠাকুরের খুন করার উদ্দেশ্য কী?'

'উদ্দেশ্য সব সময়ে চোখের উপর ভেসে বেড়ায় না, ভানুবাবু। ও কারু হাতের অস্ত্রও হতে পারে।'

'তা পারে, কিন্তু তা হলে চাটনির শিশিটা সরিয়ে না ফেলে তাকের উপরে রেখে দেবে কেন?'

'হয়তো সরিয়ে ফেলবার সময় পায়নি। মারমুখো হয়ে পাড়ার ছেলেরা ঢুকে পড়েছিলো।'

'কী যে বলো তার ঠিক নেই। জানলা দিয়ে বাইরে ছুঁড়ে ফেলতে

কোনো বাধা ছিল না নিশ্চয়ই। তা ছাড়া, যেহু'ছুটো খুন করবে বিষ খাইয়ে, সে সোজা বমাল ধরা দেবে—এমন আহাম্মকি আমি ভাবতে পারি না।' ভানুবাবু গম্ভীর গলায় বললে, 'এর মূল অত্যন্ত গভীর।'

'কৃষ্ণকমলের চোখ ছুটো লক্ষ্য করেছেন ? আর তার সেই বোকা-বোকা ভাব ? এই দাবার ছকে কোনো এক ঘরে ও বসে আছে তাতে আমার সন্দেহ নেই। আপনার আছে ?'

'নন্দকুমার নন্দীর দেখা না পাওয়া পর্যন্ত ঠিক বলতে পাচ্ছি না।' ভানু-বাবু এক চোখ কুঞ্চিত করে হাসলো : 'তারপর ঠাকুরের সঙ্গে আজ রাত্রে একটু নিভৃতে আলাপ করে দেখি।'

রাসায়নিক পরীক্ষাগারে টিফিন-কেরিয়ার আর চাটনির শিশি পৌঁছে দিয়ে ভানুবাবু আর সোমেন চললো হাসপাতালের দিকে। শুনলো কাল ছুপুরের মধ্যেই রিপোর্ট পাওয়া যাবে।

হাসপাতালে এসে শুনলো আরো রোমাঞ্চকর সংবাদ। নৃপতি আর ভূপতি কারুরই প্রাণবিয়োগ হয়নি। ভূপতির অবস্থা বিশেষ খারাপ ছিল না যখন হাসপাতালে ঢোকে, আর নৃপতির অবস্থা যদিও প্রথমে খুব সাঙ্ঘাতিক ছিল, পরে এখন একটু মোড় ঘুরেছে। বিপদের বাইরে যদিও এখন নয়, তবু একেবারে হতাশ বলা যায় না।

'আর ভূপতি ?' জিগগেস করলে ভানুবাবু।

'সে এখন একটু ঘুমুচ্ছে। তাকে এখন ডিস্টার্ব করাটা ঠিক হবে না।' বললে হাসপাতালের ভারপ্রাপ্ত ডাক্তার।

'কি, শেষ পর্যন্ত বিষই তো ?'

'নিঃসন্দেহ।' ডাক্তার জোর দিয়ে বললে।

সেই রাত্রে পুলিশের লোক ভূপতির কাছে পৌঁছুতে পেল না। অতএব পুনরায় ঠাকুরেরই তলব পড়লো। এবার ভানুবাবু সোমেনকেও থাকতে দিল না কাছে।

কিন্তু যাই কেন না বলো আর করো, ঠাকুর এক ইঞ্চি টললো না, 'আমিনা'-র উপর রা কাড়লো না এতটুকু।

'যা জানিনা তা বানিয়ে বলবো কি করে? আর, আমি মারবোই যদি ঠিক, তবে আমিই বা নন্দবাবুর মতো পালিয়ে যাব না কেন?'

মোটর নিয়ে ভানুবাবু তক্ষুনি চলে গেল ছেদীলালের গদিতে। অকাট্য প্রমাণ দিলে ছেদীলাল, সকাল এগারোটা নাগাদ নৃপতি তার নায়েব কৃষ্ণ-কমল কুণ্ডুকে তার কাছে পাঠিয়েছিল কিছু টাকা ধার করবার জন্যে। বেশি নয়, হাজার খানেক। সুদের হার কিছু চড়িয়ে চেয়েছিল ছেদীলাল, নৃপতি নাকি তাতে রাজি নয়, তাই কথা আর এগোয়নি তখন। আজ সন্ধের সময় কৃষ্ণকমলের ফের আসবার কথা, কিন্তু এই প্রথম ছেদীলাল শুনছে দুর্ঘটনার কাহিনী। নৃপতির টাকার কেন দরকার হয়েছিলো তা সে বলতে পারে না। মাঝে-মাঝে এমনি ধার সে আরো নিয়েছে আগে, তাই এ বিষয়ে তার কৌতূহলটা অবান্তর। তবে হাইকোর্টে একটা মামলা চলছে তার, এমনি একটা কথা যেন বলেছিল একবার কৃষ্ণকমল।

হতাশ হয়ে ফিরে এলো ভানুবাবু। কিন্তু ভেবে দেখলো, মিছিমিছি ব্যস্ত হয়ে লাভ কী? ভূপতি বা নৃপতির মুখেই তো শোনা যাবে এবার সবিস্তার ঘটনা।

পরদিন দুপুরবেলায়ই রিপোর্ট পাওয়া গেল রাসায়নিকের। চাটনির শিশিতেই বিষ। আর, নৃপতি ও ভূপতির পাকস্থলীতে যে-বিষ পাওয়া গিয়েছে এ-বিষ তাই। অতএব সন্দেহ রইলো না বিষাক্ত চাটনি খেয়েই দু'ভাই অজ্ঞান হয়ে টলে পড়েছিল।

অন্তত সন্ধে পর্যন্ত তাই ছিল অবস্থা। কিন্তু কতক্ষণ পরেই শোনা গেল অকস্মাৎ, নৃপতি আর নেই। সদ্য রোগমুক্তির পর শরীর ছিল তার নিতান্ত দুর্বল, তার উপর বিষের মাত্রাটাও ছিল তার বেশি, শেষ পর্যন্ত ধকল সইতে পারলো না একেবারে। কে, বা, কেন, একটা কথাও সে বলে যেতে পারলো না।

না, ভূপতির সম্বন্ধে কোনো ভয় নেই। তাকে বাঁচিয়ে তোলা হয়েছে। সেই বলতে পারবে সব আদ্যোপান্ত। কিন্তু এখনো সে বিবৃতি দেবার মতো সুস্থ হয়নি। দাদার মৃত্যুসংবাদ পেয়ে সে অত্যন্ত অভিভূত।

পর দিন, বৃহস্পতিবার, ভানুবাবু আর সোমেন ভূপতির সঙ্গে দেখা করলো। হাসপাতাল থেকে আজ সকালেই সে ছাড়া পেয়েছে।

একটা ইজিচেয়ারে ভূপতি দুর্বল ভঙ্গিতে শয়ান। সুদর্শন, কান্তিমান চেহারা। আর্থিক অবস্থা এদের এখন নেমে এলেও বংশ যে উঁচু তাতে আর সন্দেহ নেই।

'আপনাকে বেশি বিরক্ত করবো না—'

'আমাকে অনায়াসে তুমি বলতে পারেন,' ভূপতি ক্লান্তস্বরে বললে, 'আমার বয়েস মোটে একুশ।'

'তা বলতে পারি, যদি কিছু মনে না করো।' ভানুবাবুর গলা বেশ প্রসন্ন শোনালো।

'এতে কিছুই মনে করবার নেই। আপনারা পুলিশের লোক, সত্যিকারের দোষীকে ধরতে এসেছেন। তাই আপনারা আমার পর নন। কেননা আমারো সেই একই উদ্দেশ্য, সত্যিকারের দোষী কে তাই বের হোক সবাইর চোখের সামনে। আপনারা বসুন,' সামনের দুখানা চেয়ারের দিকে ভূপতি ইসারা করলো: 'সমস্ত বিষয়ে আমি আপনাদের সাহায্য করতে প্রস্তুত।'

ভানুবাবু আর সোমেন পাশাপাশি দুখানি চেয়ারে বসলো। ভানুবাবু বললে, 'মোটামুটি কটা মোটা কথা শুধু তোমাকে জিগগেস করবো।'

'করুন।'

'চাটনির শিশিতেই যে বিষ ছিল, আর সেই বিষেই যে তোমার দাদা নৃপতিবাবু মারা গেছেন আর তুমি অজ্ঞান হয়ে পড়েছিলে তাতে সন্দেহ নেই—'

'না, তাতে আর সন্দেহ কী।' ভূপতির মুখভাব ব্যথাকাতর হয়ে উঠলো: 'ডাক্তার আর কেমিক্যাল য়্যানালিস্টের তাই মত।'

'কিন্তু প্রশ্ন হচ্ছে এই, চাটনির শিশিতে বিষ এলো কি করে?'

পিছন থেকে সোমেন হঠাৎ বলে উঠলো: 'না, প্রশ্ন ও নয়। প্রশ্ন হচ্ছে এই, চাটনির শিশিটা এলো কি করে এ বাড়ি? এনেছিল কে ওটা?'

সোমেনের কথা শুনে ভূপতির পিঠ একটু খাড়া হয়ে উঠলো। সে একটু

ম্লান হাসি হেসে সোমেনের দিকে চেয়ে বললে, 'হ্যাঁ, আপনারটাই ঠিক প্রশ্ন। কেননা, চাটনির শিশিতে বিষ কে মিশিয়েছে এ-প্রশ্নের উত্তর দিতে পারি আমি শুধু পরোক্ষ অনুমান থেকে, কিন্তু চাটনির শিশি এ বাড়িতে কে এনেছে এ-প্রশ্নের উত্তর দেব আমি প্রত্যক্ষ জ্ঞান থেকে। অনুমান থেকে জ্ঞান বেশি নির্ভরযোগ্য।'

'বেশ, তবে তাই বলো, কে এনেছে এই চাটনির শিশি?' ভানুবাবু জিগগেস করলো।

'আমি এনেছি।' ভূপতি উদাসীনের মতো বললে।

'তুমি এনেছ?' চমকে উঠলো ভানুবাবু: 'তবে তুমি বলতে চাও, দোকান থেকে বিষ মিশিয়েই বিক্রি করছে চাটনি?'

ভূপতি মৃদু-মৃদু হাসতে লাগলো।

সোমেন জিগগেস করলো: 'আপনি কি ওটা কিনে এনেছেন দোকান থেকে?'

'না।'

যেন আলো দেখতে পেলো ভানুবাবু। বললে, 'কিনে আনোনি, তবে পেলে কোথায় শিশিটা?'

'কুড়িয়ে নিশ্চয়ই নয়। আর ছাদ ফুঁড়ে পড়েওনি এসে ভাতের থালায়।' ভূপতি ঢোক গিললো: 'ওটা আমাকে একজন উপহার দিয়েছিলেন।'

'কে?'

'যিনি চেয়েছিলেন আমাদের দুই ভাইকে একই সঙ্গে খুন করতে। যিনি এক ঢিলে দুই পাখির শিকারী।'

'তাঁর নাম কী?'

'নাম?' ভূপতি একটু বিকৃতভাবে হাসলো: 'নাম শুনলে হঠাৎ বিশ্বাস করতে চাইবেন না। তবু, না বলে উপায় নেই। নাম, সুবোধমোহন চৌধুরী।'

'কে সুবোধ চৌধুরী?'

'কি আশ্চর্য, কাঁসারিপাড়ার সুবোধ চৌধুরীকে চেনেন না ?'

'যার 'জনগণ' ব্যাঙ্ক ? সেই লাখপতি এস. চৌধুরী বলতে চাও ?'

'আজ্ঞে হ্যাঁ, সেই স্বনামধন্য।'

কয়েক মুহূর্ত কেউই কথা কইতে পারলো না—উদ্ঘাটনটা এমনি অপ্রত্যাশিত। ভানুবাবু আমতা-আমতা করে বললে, 'তিনি—তিনি তোমাদেরকে খুন করতে চাইবেন কেন ?'

'কারণটা অত্যন্ত স্থূল। এক কথায় জমিদারি নিয়ে মারামারি।' তারপর ভূপতি যে-কাহিনী বিবৃত করলো সংক্ষেপে তা এই :

কাঞ্চনপুর জমিদারির আট আনার মালিক ছিলেন সুবোধ চৌধুরীর বাবা ব্রজমোহন আর বাকি আট আনার সরিক ছিলেন নৃপতি-ভূপতির ঠাকুরদাদা পশুপতি। ঠাকুরদাদার আমলে সমৃদ্ধিতেই কেটেছিল তাদের—এখনো ঝাপসা-ঝাপসা মনে পড়ে। কিন্তু তাদের বাবা শ্রীপতি যখন গদি পেলেন তখন চালে ভুল করতে লাগলেন ক্রমাগত। তাঁর ছিল নেশার বাতিক এবং সুবোধের প্ররোচনায় দেখতে-দেখতে তা হয়ে উঠলো সর্বনাশা। যে-আগুন জ্বলছিলো আগে ধিকিধিকি করে সুবোধ তাকে প্রায় একটা দাবদাহ করে তুললো। আর কিছুতে নয়, শুধু কর্জ দিয়ে, হ্যাণ্ডনোট কাটিয়ে। শ্রীপতির তাই বাধলো না কিছুতেই, তাঁর অংশে কাঞ্চনপুরকে তিনি ক্রমে কর্দমপুরে নিয়ে এলেন। আট আনা শীর্ণ হতে-হতে দু' আনায় গিয়ে দাঁড়ালো। কিন্তু বেশি দিন নয়, কোনো কিছুই চলে না বেশি দিন। নৃপতি এসে হঠাৎ ঘোড়ার বলগা টেনে ধরলো, নিজের দুই দৃঢ় হাতে তুলে নিল জমিদারির শাসন। সর্বনাশের শেষ প্রান্তে এসে শ্রীপতি তখন পঙ্গু, অবসন্ন, ছেলেকে বাধা দিলেন না, নিজে চলে গেলেন অন্তরালে, তাঁর পূজার ঘরে। কিন্তু সংঘর্ষ বাধলো সুবোধ চৌধুরীর সঙ্গে, এত বড় গ্রাস মেলেও যে সমস্ত কাঞ্চনপুরকে গিলতে পারলো না নিঃশেষে। নৃপতির সঙ্গে সুবোধ চৌধুরীর বাধলো অনেক মারি-মোকদ্দমা যার ফল অনেকাংশেই সুবোধ চৌধুরীর অনুকূল হলো না। রাগে ফুলতে লাগলো সুবোধ চৌধুরী—কী করে প্রতিশোধ নেয়া যায়। এত তার বিত্ত-বেসাত, তবু সুবোধ

চৌধুরী এঁটে উঠলো না নৃপতির সঙ্গে—কী করেই বা উঠবে। নৃপতির দিকে বিত্ত নেই, কিন্তু সত্য আছে, আর জনবল যতই হোক চরিত্রবলের কাছে তা কিছুই নয়। শেষ পর্যন্ত এদের ঝগড়াটা চরমে উঠলো গ্রামের ইস্কুলের পরিচালনা নিয়ে। নৃপতির দল নূতন কমিটি গঠন করে সুবোধ চৌধুরীর দলকে ইস্কুল থেকে উৎখাত করলে। সুবোধ চৌধুরী নূতন কমিটি বাতিল করবার জন্যে নালিশ করলো; কিন্তু হায়, তাকে ফিরতে হলো কানমলা খেয়ে। করলো আপিল, উলটোলো না। শেষকালে এখন হাইকোর্ট করেছে। আর, তারই জন্যে নৃপতি ইদানিং বাস করছিলো কোলকাতায়, শুনানির তারিখ এসেছে কাছিয়ে। সুবোধ চৌধুরী ভাবলে, এই সুযোগ, বাঘ এসে পড়েছে এখন বন্দুকের গণ্ডির মধ্যে, আর ছাড়া যায় না। জানেন তো সমস্ত যন্ত্রণার চেয়ে অপমানের যন্ত্রণাটাই বেশি।

এইখানে সোমেন সামান্য বাধা দিল। বললে, 'এত বড় একটা লোক গ্রামের ইস্কুলের সামান্য কর্তৃত্বের জন্যে লালায়িত—ভাবতে একটু আশ্চর্য লাগে না?'

'আশ্চর্য! ইলেকশানের সময় কী ভীষণ প্রোপাগাণ্ডা করেছিল সুবোধ চৌধুরী, কাঞ্চনপুরে গিয়ে একবার খোঁজ নিয়ে আসুন।' ভূপতির গলায় ঈষৎ ঝাঁজ ফুটে উঠলো: 'ইলেকশানের ফল পেয়েছিলো সে কাঁচকলা, কাঁচকলাকে যদি অবিশ্যি ফল বলেন। দেশজোড়া নাম, অথচ গ্রামে তার প্রতিষ্ঠা নেই, আসন নেই তার গ্রামবাসীর হৃদয়ে—সেখানে নৃপতি হচ্ছে যাকে বলে একচ্ছত্র সম্রাট—সে কি মশাই কম যন্ত্রণা? প্রতি পদে যে তার পায়ের কাঁটা তাকে উৎপাটন করার মতো আনন্দ কী।'

এততেও যেন সোমেন তৃপ্ত হতে পারলো না, বললে, 'তাই বলে সামান্য ইলেকশানে হেরে গিয়ে সুবোধ চৌধুরী খুন করবে? তাও দু'আনার এক খুদে সরিককে, তার তুলনায় দাঁড়িপাল্লায় যে অনেক অনেক নিচে পড়ে!'

'এর চেয়েও তুচ্ছ কারণে লোকে খুন করে।' রাগে তপ্ত হয়ে ভূপতি বললে, 'পিঠে চড়ের বদলে পেটে লাথি মেরেছে যদি না শুনে থাকেন তবে পুলিশের চাকরিতে মশাই ইস্তফা দিন।'

ভানুবাবু সোমেনকে বাধা দিয়ে বললে, 'তর্ক করে লাভ নেই। মোটামুটি ঘটনাটা শুধু আমাদের জেনে নেয়া দরকার। তা থেকে যা খুসি সিদ্ধান্ত তুমি করতে পারো পরে—সেই স্বাধীনতা তোমার কেড়ে নিচ্ছে না কেউ।'

'আর, অনেক নিচে পড়ে, কাকে বলছেন আপনি?' ভূপতি ঝলসে উঠলো: 'দাদার আমার টাকার জোর না থাকতে পারে কিন্তু ছিল ব্যক্তিত্বের জোর, যে-ব্যক্তিত্ব শুধু মহত্ত্ব থেকে উৎসারিত। একবার কাঞ্চনপুরে গিয়ে দেখে আসুন কোথায় ছিল আমার দাদার স্থান! সিংহের পাশে গাধার মতোই দাদার পাশে সুবোধ চৌধুরী। দুজনের নাম উচ্চারণ করবেন না একসঙ্গে।'

সোমেন লজ্জিত মুখে হাসলো, বললে, 'আমি সে-কথা বলছি না। আমি বলছি শুধু খুন করার উদ্দেশ্য নিয়ে। ইলেকশানের হারই যদি তার কারণ হয়, তবে আমি বলছি, হাইকোর্টে মোকদ্দমার নিষ্পত্তি হওয়া পর্যন্ত কি সুবোধ চৌধুরী অপেক্ষা করবে না?'

'করবে না।' ভূপতি জোর দিয়ে বললে, 'কেননা রায় পড়ে রাস্তার একটা লোকও সহজে বলে দিতে পারে সুবোধ চৌধুরীর জন্যে কোনো রাস্তাই আর খোলা নেই। আর, ইলেকশানের হারই খুনের কারণ আপনাকে বললে কে? অর্কেস্ট্রার মধ্যে ওটা একটা উঁচু সুরের বাজনা মাত্র। আওয়াজটা চড়া বলেই সহজে নাড়া দেয়। নইলে ছোটখাটো অনেক সংঘর্ষের ইতিহাসই লুকোনো আছে এই খুনের পিছনে। আর, প্রমাণ যেখানে স্পষ্ট সেখানে উদ্দেশ্য নিয়ে মাথা ঘামানো অবান্তর। আমি যদি এখন পকেট থেকে রিভলভার বের করে আপনাকে খুন করি তবে আমিই যে খুনী তা সাব্যস্ত করতে গিয়ে আপনাকে খুন করায় আমার কি উদ্দেশ্য ছিল তা নিয়ে গবেষণা করার দরকার হয় না।'

'তা হয় না বটে, কিন্তু উদ্দেশ্য না থাকলে আপনার আমাকে খুন করার কোনো দরকার হয় কি?' সোমেন মৃদু-মৃদু হাসতে লাগলো।

'আপনার সঙ্গে তর্ক করা বৃথা।' ভূপতি ক্রুদ্ধ মুখে গম্ভীর গলায় বললে, 'তবে যান, সুবোধ চৌধুরীকে গিয়ে জিগগেস করুন।'

'না, না, আপনি রাগ করবেন না।' সোমেন অনুতপ্ত হয়ে বললে, 'আপনার দাদার সঙ্গে সুবোধ চৌধুরীর ঝগড়া সম্বন্ধে আমি মোটেই সন্দেহ করছি না। আমার বক্তব্য ছিল কার্যের পক্ষে কারণটা পর্যাপ্ত কি না। অবিশ্যি, কিছুই অসম্ভব নয়। বেশ, ঘটনাটা আগে শোনা যাক।'

'তুমি তা শুনতে দিচ্ছ কই?' ভানুবাবু বিরক্ত কণ্ঠে ঝাঁজিয়ে উঠলো। কণ্ঠস্বরটা শোনালো একটা ধমকের মতো, লজ্জায় ম্লান হয়ে গেল সোমেন। ভানুবাবু উৎসুকের মতো জিগগেস করলো ভূপতিকে : 'তারপর? সুবোধ চৌধুরীর সঙ্গে তোমার দেখা হলো কোথায়? "রসামৃতে"?'

ভূপতি অবাক হয়ে বললে, 'সে আবার কী?'

' "রসামৃত" হচ্ছে দোকানের নাম, চাটনির শিশির গায়ে সেই নামেরই ল্যাবেল আঁটা।'

'ও, হ্যাঁ, অতটা লক্ষ্য করা হয়নি বটে। তা, নাম ওঁরা ঠিকই রেখেছেন।' ভূপতি দুর্বলভাবে একটু হাসলো : 'অমৃত-রসই বটে।'

টিপ্পনি কাটা সোমেনের স্বভাব। তার পক্ষে মুখ বুজে থাকা আর আরশুলার পক্ষে শুঁড় না নাড়া একই কথা। সে বললে, 'বিষ মেশানো যদি সুবোধ চৌধুরীরই কাজ তবে দোকানের নামের মধ্যে দোষ কোথায়?'

'যেই মেশাক, হরে-দরে "রসামৃত" বিষামৃত হয়ে গেল তো? সেই অর্থে নামটা লাগ-সই হয়েছে বৈকি।' ভানুবাবু তাঁর গলায় আবার ঝাঁজ আনলেন। অল্প হেসে সোমেন আবার মিইয়ে গেল।

ভূপতির জন্যে গরম দুধ এল পেয়ালা করে।

ভানুবাবু আবার কথার খেই ধরিয়ে দিল তাকে। বললে, 'হ্যাঁ, কোথায় দেখা হলো সুবোধ চৌধুরীর সঙ্গে? চাটনির দোকানে, না, রাস্তায়, না আর কোথায়?'

মুখ থেকে দুধের পেয়ালা নামিয়ে ভূপতি বললে, 'কোথায় আবার! তার বাড়িতে।'

'তার বাড়িতে যাও নাকি তুমি?'

'যাই মানে? রোজ যাই।'

ভানুবাবু যেন কথাটা সহজে আয়ত্ত করতে পারছে না। বললে, 'রোজ যাও ? শত্রুর বাড়িতে রোজ যাও ? তিনি যেতে দেন তোমাকে ?'

'যেতে দেন মানে ? উলটে মাইনে দেন।'

ক্রমশই যেন ধোঁয়া লাগছে ভানুবাবুর। চুপ করে রইলো কিছুক্ষণ।

'সুবোধ চৌধুরীর বাড়িতে চাকরি করেন বুঝি ?' সোমেন উদ্ধার করলো।

'হ্যাঁ, বুঝতে পেরেছেন দেখছি। শুধু, গোড়াতে, আমিই বুঝতে পারিনি।' ভূপতি ফেললো দীর্ঘশ্বাস।

'কী চাকরি ? টিউশানি ?' ভানুবাবু গলায় আওয়াজ পেলো।

'না, তার চেয়ে স্থূলকায়। সুবোধ চৌধুরীর প্রাইভেট সেক্রেটারি।'

এর চেয়ে একটা চড় খেলেও যেন ভানুবাবু বেশি স্থির থাকতো। বললে, 'বলো কি ? শত্রুকে তিনি একেবারে তাঁর গোপন মন্ত্রণাকক্ষে এনে বসিয়েছেন ?'

'আধুনিক রণনীতির এইটেই হচ্ছে কৌশল, মিত্রতার আবরণে বিশ্বাসঘাতকতা করা।' ভূপতির গলা শোকাচ্ছন্ন হয়ে এল : 'আমাকে তিনি চাকরি দিয়েছিলেন আমাকে তাঁর উদ্দেশ্য-সিদ্ধির সোপান বলে ব্যবহার করবেন বলে। কাঁটা দিয়ে কাঁটা তোলবার উদ্দেশ্যে। দাদাকে মারবার জন্যে যাতে করে তাঁর হাতে সহজ একটা অস্ত্র হয়ে উঠতে পারি। তাই বুঝিনি আগে, প্রথম যখন চৌধুরী চাকরি দিতে চেয়েছিলেন। আজ

সোমেনের গলা ফের চুলকে উঠলো : 'আপনিই বা এমন দুষমনের ঘরে চাকরি নিতে গিয়েছিলেন কেন ?'

'দাদাকে সুখী করবার জন্যে।' ভূপতি দুধের পেয়ালায় চুমুক দিয়ে বললে, 'ম্যাট্রিকটাও পাশ করতে পারিনি ফাকিলি করে। বেকার বসেছিলাম। ঘুরছিলাম টো-টো করে। দাদার মুখের দিকে তাকানো অসম্ভব ছিল। অসম্ভব ছিল তাঁর কাছ থেকে পকেট-খরচের টাকা চাওয়া—'

'আণ্ডার-ম্যাট্রিক, অথচ প্রাইভেট সেক্রেটারি নিযুক্ত হলেন—'

'মশাই, শুনুন আগে সমস্ত। আণ্ডার-ম্যাট্রিক হলে কি হয়, অধ্যবসায় ছিল, প্রতিজ্ঞা ছিল অনমনীয়। অল্প ক'দিনের মধ্যেই শর্টহ্যাণ্ড টাইপরাইটিং শিখে নিলাম। বেরিয়ে এসেই দেখলাম কাগজে বিজ্ঞাপন—এস. চৌধুরী একজন স্টেনোটাইপিস্ট চান। তখনো বুঝিনি কে এই এস. চৌধুরী?'

'স্টেনোটাইপিস্ট আর প্রাইভেট সেক্রেটারি কি এক?' সোমেন ফোড়ন দিল।

'আজ্ঞে হ্যাঁ, টিকটিকি আর ডিটেকটিভ যেমন এক।'

'তোমার এতটুকু ধৈর্য নেই, সোমেন।' ভানুবাবু ধমক দিল: 'প্রাইভেট চিঠিপত্র যদি ওঁকে দিয়ে লিখিয়ে নেয়া হয় তবে ওঁকে প্রাইভেট সেক্রেটারিই বলতে হয় বৈকি।'

'শুধু প্রাইভেট চিঠিপত্র!' ভূপতি উত্তেজিত হয়ে উঠলো: 'দিস্তে-দিস্তে বক্তৃতা, ব্যাঙ্কের যত-রকম করেসপণ্ডেন্স। ইংরিজি একটি লাইনও তিনি নিজ হাতে লিখতেন না। সব আমাকে ডিকটেট করতেন, আর আমি নোট নিতাম আর টাইপ করতাম—রাশি-রাশি কাজ, পর্বতপ্রমাণ। উঃ!' ভূপতি একবার কপালে হাত বুলোলো: 'এই পর্বতের নিচেই অতল সমুদ্র রেখেছিল সে তৈরি করে।'

'কত মাইনে দিত?' ভানুবাবু জিগগেস করলো।

'প্রথমে দিতে চেয়েছিল মোটে ষাট টাকা, কিন্তু আমার পরিচয় পেয়ে যখন জানলো আমি নৃপতি চৌধুরীর ভাই তখন এক কথায় উঠে দাঁড়ালো সে একশোতে।'

'এত দয়া!' ভানুবাবু অবাক হলো।

'প্রথমে সেটা দয়া বলেই মনে করেছিলাম—শত্রুর প্রতি শত্রুর মহত্ত্ব। তখনো বুঝিনি ঐ মাইনেটার উদ্দেশ্য ছিল আমাকে প্রলুব্ধ করা, আমাকে তার বুড়ো আঙুলের তলায় নিয়ে আসা। যেন বঁড়শিতে বিঁধি, তার জন্যে চার ফেলা। টাকার প্রয়োজনে আমি তখনো ততটা তলিয়ে বুঝিনি। কিন্তু এখন স্পষ্ট বুঝতে পারছি তার দয়াটা ছিল হত্যার ছদ্মবেশ।'

'সুবোধ চৌধুরীর ওখানে চাকরি নেয়ার কথা জানিয়েছিলেন আপনার দাদাকে ?' সোমেন প্রশ্ন করলো।

'না। চাকরি করছি একশো টাকায় এটাই শুধু তাঁকে জানিয়েছিলাম, কিন্তু চাকরির মালিক যে এস. চৌধুরী সেটা মুখ ফুটে বলতে পারিনি।'

'কেন ?'

ভূপতির চোখ দুটো ঝাপসা হয়ে এলো : 'দাদা সে অপমান সহ্য করতে পারতেন না। তাঁর চোখের সুমুখে না খেয়ে শুকিয়ে মরে যাবো তাও ভালো, তবু তিনি সুবোধ চৌধুরীর গোলামি করতে দিতেন না।'

'দাদার এই মনোভাব জেনেও সুবোধবাবুর ওখানে চাকার নিতে গেলেন কেন ?'

'বললাম যে, ঐ একশোটা টাকা। মাইনেটা পেয়ে প্রথম যখন দাদার হাতে এনে টাকা দিলাম, দাদার চোখ আনন্দে উজ্জ্বল হয়ে উঠলো, ইচ্ছে করলো না সে-আনন্দের ছবিটিকে ধূলিসাৎ করে দি। তাঁর কাছে আমার মূল্য স্বীকৃত হল, তাঁর মনে আমি মর্যাদার আসন পেলাম, সেই আমার জীবনের পরম পুরস্কার। ইচ্ছে করলো না তাকে ধুলোয় ফেলে কলঙ্কিত করি। নইলে আমি জানি, আমি যদি বলতাম ঐ টাকা আমি সুবোধ চৌধুরীর হাত থেকে নিয়ে এসেছি, গোলামির দাম, তা হলে দাদার দুই চোখ আগুন হয়ে উঠতো, দশ টাকার দশখানা সেই নোট তিনি টুকরো-টুকরো করে ছিঁড়ে ফেলতেন।' ভূপতি রুমালে চোখ মুছলো।

ঢোক গিলে বললে, 'দাদাও জিগগেস করলেন না ব্যাঙ্ক কার, আমারো বলবার দরকার পড়লো না। আমি ভাবলাম আমার মধ্যস্থতায় হয়তো সুবোধ চৌধুরীর সঙ্গে দাদার একটা বনিবনা হয়ে যাবে। আর, যদি বা তা না হয়, এই ভেবেই আমি তৃপ্তি পাব যে শত্রুকে কিছুটা অন্তত আমি শোষণ করছি। কিন্তু তখন কি বুঝতে পেরেছিলাম যে আমি ডালে-ডালে থাকলেও সুবোধ চৌধুরী আছে পাতায়-পাতায়। চাকরি পেয়ে না যত সুখ, চাকরি দিয়ে তার চেয়ে তার বেশি।'

'কদিন করছেন এই চাকরি ?' সোমেনের প্রশ্নটা কাঠখোট্টা শোনালো।

'এই মাস কয়েক।'

'চাকরিটা তার বাড়িতে না ব্যাঙ্কে?'

'বাড়িতে।'

'কখন যেতে হয়?'

'সকালবেলা।'

'কটা থেকে কটা?'

'ঠিক নেই। আটটা থেকে এগারোটা হচ্ছে কড়ার, কিন্তু কখনো-কখনো এদিক-ওদিক হয়ে যায়।'

খোসা থেকে শাঁসের দিকে ভানুবাবুর নজর বেশি। তাই বাধা দিয়ে ব্যস্তভাবে বললে, 'কিন্তু, আসল কথা হচ্ছে, চাটনির শিশিটা তিনি তোমার হাতে পৌঁছে দিলেন কি করে?'

'সেইটেই আসল কথা। শুনুন।' ভূপতি চেয়ারে একটু নড়ে-চড়ে বসলো। বললে, 'সুবোধ চৌধুরী একজন পয়সাওয়ালা লোক বলে লোকে তার মতামতের দাম দিয়ে থাকে। আজকালকার দিনে গুণীলোকের মতের চেয়ে বড়লোকের মতটাই প্রধান। যে-ওষুধ ব্যবহার করে আমার-আপনার টাক পড়লো, সুবোধ চৌধুরী যদি লিখে দেয় সে-ওষুধে টাক সারে, তা হলেও দেশের লোক সুবোধ চৌধুরীকেই বিশ্বাস করবে। তেমনি—'

'আপনি মশাই বড্ড বেশি বকেন।' সোমেন বিরক্ত হয়ে বললে।

ভূপতি রাগ করলো না। হেসে বললে, 'বেশি করে না বললে বুঝবেন কি করে? অল্পে আপনারা বুঝতে পারেন আপনাদের বুদ্ধি এতটা খোলসা বলে তো শুনিনি।'

ভানুবাবু পিঠে হাত বুলোবার মত করে বললে, 'কিন্তু, সুবোধ চৌধুরীর মতামতের সঙ্গে "রসামৃতের" চাটনির সম্পর্ক কী?'

'সম্পর্ক গভীর।' ভূপতি পুরোনো হাসির জের টেনে বললে, 'সেই জন্যেই বলছিলাম বেশি করে বুঝিয়ে না বললে আপনাদের বুদ্ধির গোড়ায় ধোঁয়া পড়ে না। সোজা কথাটা হচ্ছে এই, "রসামৃত" থেকে চাটনির শিশি সুবোধ চৌধুরীর কাছে পাঠিয়ে দেয়া হয়েছিল তাঁর মতামতের জন্যে।'

'তাঁর মতামতের জন্মে ! তিনি কি—'

'মতামত দেবার জন্মে এক্সপার্ট হতে লাগে না—অন্তত চাটনির বেলায় তো নয়ই। তেমনি চাটনি বলে নয়, বিস্কুট-লজেন্স, দই-রাবড়ি, টাকের-ওষুধ, দাদের-ওষুধ, টুথপেস্ট-সেভক্রিম—অনেক রকমারি জিনিসের নমুনাই তাঁর কাছে আসতো, তাঁর সার্টিফিকেটের জন্মে। কেউ-কেউ টাকা পর্যন্ত দিত। আর সেই সব নমুনার বেশির ভাগই তিনি আমাকে উপহার দিতেন, অবিশ্যি দই-রাবড়ির হাঁড়ি ছাড়া। যা দিতেন সরল বিশ্বাসে গ্রহণ করতাম, কিন্তু চাটনির মধ্যে বিষ মেশাবেন বা টুথপেস্টে রোগের বীজ, এ আমার কল্পনার ধারে-কাছেও কোনোদিন ছিল না। কিন্তু বিপদ প্রায়ই সদর দরজা ছেড়ে অলি-গলি দিয়ে এসেই দেখা দেয়।'

'চাটনির শিশিটা কি করে এলো—ডাকে, না লোক-মারফৎ ?' সোমেন জিগগেস করলে।

'ডাকে। রেজেস্ট্রি করে। পোস্টম্যান দিয়ে গেল প্যাকেটটা।'

'আপনি তখন সামনে বসেছিলেন ?'

'হ্যাঁ, টাইপ করা সেরে তখন আমার বাড়ি যাবার সময়।'

'কটা বেজেছে তখন ?'

'প্রায় বারোটা। সেদিন যেতে আমার একটু দেরি হয়েছিল, কাজ আরম্ভ করেছিলুম প্রায় দশটায়।'

'দেরি কেন ?'

'দাদা সবে ইনফ্লুয়েঞ্জা থেকে সেরে উঠেছেন, তাঁকে পথ্য করিয়ে যেতে দেরি হয়ে গিয়েছিল।'

'তারপর ?'

'প্রায় বারোটার সময় পিওন এসে হাজির, হাতে তার প্যাকেট। সুবোধ চৌধুরীর কথায় মোড়কটা আমিই খুললাম, ভেতর থেকে বেরুলো চাটনির শিশি, আর একটা ভাঁজ-করা চিঠি।'

'চিঠি !' সোমেন আর ভানুবাবু একসঙ্গে উদ্দীপ্ত হয়ে উঠলো : 'এতক্ষণ বলেননি কেন ?'

ভূপতি হাসলো : 'চাটনির শিশির মোড়ক খুললে পরে তো চিঠি বেরুবে। আগেই তো আর চিঠি উড়ে আসতে পারে না।'

'সে-চিঠি কোথায় ?' ভানুবাবু অস্থির হয়ে উঠলো : 'তোমার কাছে আছে ?'

'আমার কাছে থাকবে কি করে ? সুবোধ চৌধুরীর নামে চিঠি, আমাকে কি কখনো তা সে দেয় ? নেওয়া সম্ভব বলে মনে করেন ?'

'সে-চিঠি পড়েছেন আপনি ?' সোমেন প্রশ্ন করলো।

'পড়ছিলুম, কিন্তু খপ করে আমার হাত থেকে চিঠিটা উনি কেড়ে নিলেন, বললেন, "সেই সার্টিফিকেট চেয়েছে তো ? চাটনির শিশিটা তুমিই নিয়ে যাও, খেয়ে দেখে তুমিই সার্টিফিকেট দিও।" বলে চিঠিটা তিনি জামার বুক-পকেটের মধ্যে রেখে দিলেন।'

'বুক-পকেটের মধ্যে রেখে দিলেন!' সোমেন অবাক হবার ভঙ্গি করলো : 'চিঠি রাখবার ঐটেই ওঁর জায়গা নাকি ?'

'প্রথমটা আমার কিছু মনে হয়নি, কিন্তু এখন সন্দেহ হচ্ছে, ঐ চিঠিটা উনি সরিয়ে ফেলতে চেয়েছিলেন। অমনি ধরনের বাজে চিঠির জায়গা হচ্ছে ওয়েস্ট-পেপার বাস্কেট। প্যাকেটের মোড়কটা উনি অনায়াসে ঝুড়ির মধ্যে ফেললেন, অথচ চিঠিটা রাখলেন বুক-পকেটের মধ্যে। ওঁর ইচ্ছে নয় ঐ চিঠি কেউ পড়ে, মনে হয় ঐ চিঠির মধ্যেই আছে কিছু রহস্য। নইলে ও-চিঠিটা আমার হাত থেকে উনি ছিনিয়ে নিলেন কেন ? যেন কে একটা কী ভীষণ ভুল করে ফেলেছে, যেন এ চিঠিটা তাঁকে লেখা উচিত ছিল না—এমনি একটা ভাব। তাড়াতাড়ি তাই বুক-পকেটের মধ্যে তিনি তা রেখে দিলেন লুকিয়ে, যাতে আমি পর্যন্ত না ভালো করে পড়তে পারি।'

'কে লিখেছে চিঠিটা ? তলায় নাম সই কিছু দেখতে পেয়েছিলে ?' ভানুবাবুর ভুরু দুটো কুঞ্চিত হলো।

'যতদূর মনে পড়ে তলায় নাম-সই কিছু ছিল না। শুধু লেখা ছিল—ম্যানেজার।'

'চিঠির ভিতরকার কোনো কথা ?'

'কোনো বিশেষত্ব আছে বলে মনে হয়নি। যতদূর ভাসা-ভাসা মনে পড়ে, নিতান্ত মামুলি, বাজে চিঠি। একটা দু'লাইন প্রশংসাপত্রের জন্যে একটা দু'লাইন অনুরোধ। কিন্তু কে জানে, অন্তরে কিছু এর গূঢ় রহস্য আছে কিনা। রহস্যই যদি কিছু না থাকবে তবে সুবোধ চৌধুরী অমন শশব্যস্ত হয়ে চিঠিটা পকেটের মধ্যে লুকিয়ে ফেলবেন কেন?'

'গায়ে ওঁর সেদিন কি-রকম জামা ছিল মনে আছে?' এটা সোমেনের প্রশ্ন।

'আর জামা!' ভূপতি একটা হতাশার ভঙ্গি করলো: 'সেই জামা পেলেও তার পকেটে কি আর সেই চিঠি পাবেন? সে-চিঠি এতক্ষণে নিশ্চয়ই ছাই হয়ে গেছে।'

'তা যাওয়াই সম্ভব, কিন্তু জামাটার চেহারার কথা আপনার মনে আছে কিনা বলুন।'

'দাঁড়ান ভেবে দেখি।' ভূপতি কিছুক্ষণ চুপ করে থেকে বললে, 'হ্যাঁ, একটা কালো ডোরাকাটা সিল্কের সার্ট ছিল তাঁর গায়ে। ঘটনাটা তো ঘটেছে মোটে পশু—মঙ্গলবার। মনে আছে বৈকি।'

ভানুবাবু নোটবইয়ে খুঁটি-নাটি অনেক সংবাদ একে-একে লিখে নিচ্ছিলো, মুখ তুলে হঠাৎ জিগগেস করলো, 'চিঠিটা পকেটে রেখে তিনি কি বললেন তারপর?'

'বললেন, "চাটনির শিশিটা তুমিই নিয়ে যাও, খেয়ে দেখে তুমিই সার্টিফিকেট দিও।"'

'সে তো চিঠিটা পকেটে পুরবার আগে বলেছিলেন।' সোমেন বললে, 'চিঠিটা পকেটে পুরবার পর কিছু বললেন কিনা তাই জিগগেস করা হচ্ছে।'

'ও, হ্যাঁ, বললেন, "তোমার দাদা ইনফ্লুয়েঞ্জা থেকে উঠেছেন, মুখে রুচি নেই, চাটনিটা তাঁর ভালো লাগবে হয়তো। তাঁকেও দিও কিছুটা।"'

'বলো কি, তাও বলেছিলেন?' ভানুবাবু চমকে উঠলো।

'উদ্দেশ্য এতেই স্পষ্ট হয়ে উঠেছে।' সোমেন বললে অনান্তিকে।

কিছুক্ষণ পরে এরা বিদায় নিলো। ভানুবাবু বললে, 'তোমার অনেক হায়রানি হলো, কিন্তু উপায় কী বলো।'

ভূপতি ব্যস্ত হয়ে বললে, 'তাতে আর কী হয়েছে। খুনী ধরা পড়লেই আমি খুসি।'

বাইরে বেরিয়ে এসে সোমেন জিগগেস করলে ভানুবাবুকে : 'কি রকম বুঝছেন?'

ভানুবাবু চিন্তিত মুখে বললে, 'চিঠিটা আগে পাই কিনা দেখি।'

## তিন

সেদিন দুপুরবেলায়ই ভানুবাবু আর সোমেন সুবোধ চৌধুরীর বাড়িতে এসে চড়াও হল। গাড়ি-বারান্দায় গাড়ি দাঁড়িয়ে, চৌধুরী আফিসে বেরুচ্ছেন, এমন সময় এই উৎপাত। আগন্তুকদের পেছনে লাল পাগড়ি ও লাঠি দেখে চৌধুরী কেমন ভড়কে গেলেন।

ভানুবাবু এগিয়ে এসে বললে, 'আপনার বাড়ি আমরা একটু সার্চ করবো।'

আকাশ থেকে ভূপতিত হয়েছেন চৌধুরী মুখের এমনি চেহারা করলেন, বললেন, 'সার্চ! সে কি!'

'হ্যাঁ, এই দেখুন সার্চ-ওয়ারেণ্ট আছে আপনার নামে।'

চৌধুরীর গলার কলার ও কোমরের বেল্ট যেন একসঙ্গে ফেটে গেল—এমন ভয় পেয়ে গিয়েছেন তিনি। দিশাহারার মতো দিগ্বিদিকে তাকাতে লাগলেন শূন্য চোখে। এত বড় একজন ধূর্ত ও ধাপ্পাবাজ হয়ে এ রকম একটা মূঢ় ভাব করছেন যে পুলিশেরও কিঞ্চিৎ মায়া হয়। কিম্বা, কে জানে, এক ধূর্ততার সঙ্গে আরেক ধূর্ততার সাক্ষাৎ হয়েছে।

'দেখুন আপনি যদি আমাদের সাহায্য করেন তা হলে সংক্ষেপেই কাজটা সমাধা হয়ে যেতে পারে—আগা-পাশ-তলা ধরে বিস্তারিত সার্চ করবার আর দরকার হয় না। কি বলেন, রাজি?'

'একশো বার রাজি। কী করতে হবে আমাকে বলুন।'

'চলুন আপনার অফিস-ঘরে।'

চৌধুরী তাদেরকে তাঁর অফিস-ঘরে নিয়ে এলেন। সবাই বসলেন চেয়ারে। কেউই কোনো কথা বললে না খানিকক্ষণ। ভানুবাবু আর সোমেন দেখতে লাগলো ঘরের চেহারা, আসবাব-পত্র, আর চৌধুরী দেখতে লাগলেন অপরিমেয় অন্ধকার।

জাঁদরেল চেহারা এই চৌধুরীর। এত বেশি স্থূলকায় যে দৈর্ঘের চেয়ে আয়তন বড় মনে হয়। এমনিতে বজ্রের মতো হুঙ্কার, বাঘের মতো থাবা, কিন্তু কি-একটা অজানা ভয়ে এখন একেবারে শিশুর মতো দুর্বল, অসহায়। চোয়াল দুটো ভেঙে পড়েছে, তাকাচ্ছেন ভাসা-ভাসা ড্যাবডেবে চোখে।

'আপনি পশু মঙ্গলবার দুপুর বারোটার সময় সিল্কের যে ডোরা-কাটা শার্টটা পরেছিলেন সে-শার্টটা আমাদের চাই।' ভানুবাবু বাঁকা চোখে তাকালো চৌধুরীর দিকে : 'যে-ঘরে সেটা আছে সে-ঘরে শুধু আমাদের নিয়ে চলুন।'

'শার্ট ! সিল্কের শার্ট ! পশু !' চৌধুরী একেকটা শব্দ উচ্চারণ করছেন যেন তাঁর মাথায় একেকটা কে হাতুড়ির ঘা মারছে : 'ককৃখনো না। কে বললে আপনাদের ? আমার কোনো সিল্কের শার্টই নেই, কোনোদিন না। যে-ঘর খুসি আপনারা দেখে আসুন গে, যে বাক্স-আলমারি খুসি তছনছ করুন গে ইচ্ছেমতো। শেষকালে, বলতে চান, কারুর সিল্কের শার্ট আমি চুরি করে এনেছি ?'

ভানুবাবু হাসলো। বললে, 'এটা চুরির কেস নয়, খুনের।'

'তার মানে ?' আতঙ্কে চৌধুরীর ঘাড়টা ক্রমশই ছোট হয়ে আসতে লাগলো।

'মানেটা আরো সহজ করে দিতে পারি, যদি অনুমতি করেন।' সোমেন এবার এগিয়ে এলো : 'সিল্কের শার্ট আপনার না থাক, শার্টে আপনার বুক-পকেট না থাক, কিছুই আসে যায় না। ও আমাদের না হলেও চলবে, শুধু "রসামৃতের" চিঠিখানা আমাদের দিয়ে দিন।'

'কার চিঠি ?'

'"রসামৃতের"।'

'আপনারা কি আমার সঙ্গে মশাই ছ্যাবলামি করতে এসেছেন ?' চৌধুরী মুখিয়ে উঠলেন।

'আপনিই বরং ছ্যাবলামি না করে ঠিক-ঠিক আমাদের প্রশ্নের জবাব দিন।' ভানুবাবু গম্ভীর গলায় বললে, 'পশু আপনার নামে একটা চাটনির শিশি আসেনি পার্শেলে ?'

'দাঁড়ান, হ্যাঁ, এসেছে।'

'তার সঙ্গে একটা চিঠি আসেনি ?'

'আসতে পারে।'

'আসতে পারে নয়, এসেছে। ঠিক করে ভেবে দেখুন।'

'এসেছে তো, এখানে টেবিলের উপরই কোথাও পড়ে আছে, কিম্বা হয়তো এই ওয়েস্ট-পেপার বাস্কেটে।'

চৌধুরী ব্যস্ত হয়ে টেবিলের স্তূপীকৃত কাগজ-পত্র ঘাঁটতে সুরু করলেন। কিন্তু, অনেক ওলোট-পালোট করেও টেবিলে কোনো চিঠির সন্ধান পাওয়া গেল না, আর ওয়েস্ট-পেপার বাস্কেটটা শূন্য।

'সেই চিঠি রেখেছিলেন আপনি আপনার জামার পকেটে। আপনাকে মনে করিয়ে দিচ্ছি। দেখুন, ঠিক কিনা।' ভানুবাবু তাকালো বাঁকা করে।

বিদ্যুৎ-ঝলকের মতো কী যেন দেখলেন চৌধুরী তাঁর চোখের সমুখে। বলে উঠলেন: 'ও, হ্যাঁ, মনে পড়েছে এতক্ষণে। আমি তখন ডিকটেট করছিলুম, পার্শেলটা যখন আসে। পড়বার তখন সময় ছিল না বলে তাড়াতাড়ি সেটা পকেটের মধ্যে পুরেছিলুম মনে পড়ছে,—সত্যি, আশ্চর্য, এখনো সেটা পড়া হয়নি। আর, হ্যাঁ, জামা—বলতে এখন সত্যিই লজ্জিত বোধ করছি, সেদিন গায়ে আমার একটা সিল্কের শার্টই ছিল—আর, সেটায় ছিল কালো ডোরা—'

'লজ্জিত হয়তো আরো বোধ করতে হবে আপনাকে।' ভানুবাবু

নিষ্ঠুরের মতো বললে, 'কিন্তু, যাক সে কথা, সেই জামাটা দয়া করে এখন বের করে দিন, তার পকেট থেকে চিঠিটা আবিষ্কার করি।'

চৌধুরী আরো ম্রিয়মান হয়ে পড়লেন। বললেন, 'সেই জামা তো কাল বিকেল বেলা ধোপাবাড়ি চলে গেছে।'

'তা আমরা জানতুম।' ভানুবাবুর চোখ ক্ষীণ অথচ তীক্ষ্ণ হয়ে উঠলো।

'জামা ধোপাবাড়ি পাঠিয়েছেন বুঝলুম, কিন্তু ওয়েস্ট-পেপার-বাস্কেটের কাগজের টুকরোগুলো কোথায় গেল? তাও কি ধোপাবাড়ি নাকি?' ওটা সোমেনের প্রশ্ন।

'তা চাকর বলতে পারে। সেগুলো সে হয় পুড়িয়ে নয় ঝেঁটিয়ে ফেলে দিয়েছে বাইরে।'

'পুড়িয়ে ফেলারই বেশি সম্ভাবনা। আপনার বাড়ির দুধ গরম করা হয় কিনা ও-সব কাগজে।'

কথাটা বিদ্রূপের, কিন্তু মর্মভেদী। চৌধুরী তাই ঝাঁজালো গলায় বললেন, 'তা হয়তো হয় না, কিন্তু কেউ এসে জঞ্জাল ঘাঁটিবে বলে ওয়েস্ট-পেপার বাস্কেটে আবর্জনা জমিয়ে রেখে দেব আগে থেকে, সেটা জানা ছিল না।'

'তা রাখবেন কেন? রাখলে যে খুনের কিনারা হয়ে যেত।'

'তার অর্থ?' চৌধুরী এবার নিজেকে ধরে রাখতে পারলেন না, সামনে টেবিলের উপর প্রকাণ্ড কিল মেরে বসলেন।

ঠাণ্ডা অথচ ধারালো গলায় ভানুবাবু বললে, 'আর যার সামনেই দেখান আমাদের সামনে মেজাজ দেখাবেন না, আমরা আপনার কর্মচারী নই। খুনের কিনারা হতো মানে চিঠি কিম্বা প্যাকেটের কভারের কাগজ পেলে আমরা হাতের লেখা থেকে একটা পরিষ্কার হদিস পেতাম, কার এই কীর্তি। সন্দেহের এলেকায় না থেকে বিষয়টা তখন প্রমাণের এলেকায় এসে যেত।'

চৌধুরী তাঁর মুখের সেই পুরোনো মূর্খতা ফিরিয়ে আনলেন। বললেন, 'খুন—কে খুন হয়েছে? তার সঙ্গে চাটনির শিশিরই বা কী সম্পর্ক?'

'সম্পর্ক বুঝতে পারবেন এক্ষুনি। নৃপতি চৌধুরী মারা গেছেন তার খোঁজ রাখেন ? আর তার ভাই—'

'সেও মরো-মরো হয়েছিল। খবরের কাগজে দেখেছি বই কি।' নির্বিকার মুখে বললেন চৌধুরী।

'কিন্তু, কেন, কি কারণে নৃপতি-ভূপতির এই দশা বলতে পারেন ?'

'সে তো মশাই টোম্যান-পয়জনিঙ হয়ে।'

'আজ্ঞে না, মাপ করতে হলো। তাদের এই দশা আপনার সেই উপহার-দেয়া চাটনি খেয়ে। চাটনির শিশিতে বিষ।'

'বিষ!' চৌধুরীর বিশাল দেহ নিমেষে এলিয়ে পড়লো।

মুহ্যমান হলেও পুলিশের লোক তাঁকে মার্জনা করলো না। টিপে-টিপে খুঁটিনাটি সমস্ত কথা তাঁর থেকে বের করলে। মোটামুটি চৌধুরী যা বললেন সমস্তই ভূপতির সঙ্গে মিলে গেল—কোথাও এতটুকু অতিবর্ণনা হয়নি। চৌধুরী স্বীকার করলেন নৃপতির সঙ্গে তাঁর বহুদিনের শত্রুতা, এখন তা হাইকোর্টের চূড়ায় এসে ঠেকেছে। স্বীকার করলেন, দুঃস্থ জেনেও শত্রুকে তিনি অবজ্ঞা করেননি, নৃপতির ভাইকে তিনি অতিরিক্ত মাইনেতে চাকরি দিয়েছেন। শুধু চাকরি দেন নি, ভূপতিকে তিনি স্নেহপূর্ণ প্রশ্রয়ও দিয়েছেন অফুরান। যখন খুসি সে আসত, যত কম খুসি সে কাজ করত, মাইনের বেলায় এক তিলার্ধ ঘাটতি সইতো না। ঠিক, তাঁর কাছে নানা জিনিসের নমুনা আসত, সিল্ক আর স্যুতি, সাবান আর স্নো, আচার আর চাটনি, বেশির ভাগ জিনিসই উঠতো গিয়ে ভূপতির পকেটে। ইদানিং কয়েকদিন সে কাজে আসছিল না, বলেছিল দাদার অসুখ, ইনফ্লুয়েঞ্জা। তারপর প্রথম, পশু যখন সে এল, বেশ একটু দেরি করে এল, বললে, দাদাকে পথ্য করিয়ে এলাম। অনেক দিনের কাজ রয়েছে জমে, কিন্তু কাজ বিশেষ এগুচ্ছিল না, এমন সময় চাটনির প্যাকেট এসে উপস্থিত।'

'শিশির মোড়কটা কে খুললো ?' জিগগেস করলে ভানুবাবু।

'ভূপতি।'

'নিজের থেকে খুললো, না আপনি বলেছিলেন খুলতে ?'

'মনে নেই।'

'দেখুন মনে করে।'

'বোধহয় আমিই বলেছিলাম।' চৌধুরীর গলা ঈষৎ কেঁপে উঠলো।

'তারপর বেরুলো একটা চিঠি?'

'হ্যাঁ, মনে পড়ছে।'

'সেই চিঠি তারপর ভূপতি পড়তে সুরু করেছিল আর আপনি খপ করে তার হাত থেকে চিঠিটা কেড়ে নিলেন? কি, ঠিক কিনা?'

'ঠিক।' চৌধুরীর গলা যেন নিবে এল।

'কিন্তু চিঠিটা তার হাত থেকে কেড়ে নিলেন কেন বলতে পারেন?' ভানুবাবু আগ্রহে ঝুঁকে পড়লো সামনে।

এক মুহূর্ত দ্বিধা করলেন চৌধুরী। বললেন, 'কাজকর্ম অনেক পড়ে ছিল, তা ছেড়ে ভূপতি হঠাৎ চিঠির উপর ঝুঁকে পড়লো দেখে তাড়াতাড়ি সেটা কেড়ে নিয়েছিলাম তার হাত থেকে।'

'সে কী কথা?' এবার সোমেন এল এগিয়ে: 'ওদিকে আপনার কথায় ভূপতি প্যাকেটের মোড়ক খুললো, আর আপনারই তর সইলো না চিঠিটা তাকে পড়তে দেবার?'

'হ্যাঁ, কাজকর্ম অনেক জমে ছিল যে।' চৌধুরীর নিজেরই কানে ব্যাখ্যাটা কেমন দুর্বল শোনালো।

'চিঠিটা কেড়ে নিলেন না-হয় বুঝলুম, কিন্তু সেটাকে সরাসরি বুক-পকেটে চালান করলেন কেন?' ভানুবাবু জিগগেস করলো।

'ভূপতির দৃষ্টি থেকে সেটাকে সরিয়ে রাখবার জন্যে হয়তো।' চৌধুরী কি বলতে কী বলছেন নিজেই যেন বুঝতে পাচ্ছেন না।

'মানে, চিঠিটা টেবিলে কোথাও ফেলে রাখলে পাছে পুলিশের হাতে পড়ে সেই ভয়ে সরিয়ে ফেললেন সেটা বেমালুম। ভূপতিকে পর্যন্ত জানতে দিতে চাননি চিঠির বিষয়টা।'

'না, সত্যি, ভূপতিকে পড়তে দিইনি। তার কাজে যাতে বিন্দুমাত্রও ব্যাঘাত না পড়ে, এই শুধু চেয়েছিলাম।'

'সে-কথা বলেছেন একবার। কিন্তু প্রশ্ন হচ্ছে এই, চিঠিটা আপনার রাইটিং-প্যাডের তলায় রাখলেও তো তার কাজের ব্যাঘাত ঘটতো না। আর-কোথাও না রেখে সটান বুক-পকেটে রাখতে গেলেন কেন? ওটা কি চিঠি রাখবার জায়গা?'

'বুক-পকেটে না রেখে যদি কোনো বইয়র ভাঁজে রেখে দিতাম তা হলেও এমনি জিগগেস করতেন, ওটা কি চিঠি রাখবার জায়গা?'

'তার মানে, আপনার ইচ্ছে নয় সেটা কারুরই চোখে পড়ে।'

'তাই যদি হবে তবে সেটাশুদ্ধ জামাটা ধোপাবাড়ি চলে যাবে কেন?' চৌধুরীর মুখ যেন একটি গোলাকার মূর্খতা।

এবার শব্দ করে হেসে উঠতে হলো ভানুবাবুর। 'সেটা ধোপাবাড়িতে পাঠিয়েছেন শার্টের সঙ্গে, এ বিশ্বাস আপনার হল কিসে?'

'তাও তো ঠিক।' চৌধুরী যেন আরো ধ্বসে পড়লেন। কিন্তু সাহস সঞ্চয় করে বললেন অনেক কষ্টে, 'কিন্তু ধোপাটাকে একবার ডেকে পাঠাবো?'

'দরকার নেই। শার্টটা তাকে দেবার আগেই যে তার পকেটের জিনিসটা অন্তর্হিত হয়েছে সে-বিষয়ে আমরা নিঃসন্দেহ। সুতরাং ও নিয়ে পণ্ডশ্রম করে কোনো ফল হবে না।'

'আপনার ধোপার নাম কি?' এটা সোমেনের প্রশ্ন।

'বাবুলাল।'

'থাকে কোথায়?'

'এই উত্তরে খানিকটা এগিয়ে বাঁয়ের প্রথম গলিতেই তার বস্তি— চাকর ঠিক বলতে পারে।'

'কদ্দিন ধুচ্ছে আপনার কাপড়?'

'এটা নতুন ধোপা, মাস-দুয়েক হয়তো লেগেছে, কিম্বা তারো কম। আগের ধোপাটা দেরি করতো বটে খুব কিন্তু পকেটের জিনিস কখনো খোয়া যেত না তার থেকে। সে আজ থাকলে চিঠিটা সম্বন্ধে নিশ্চিন্ত হতে পারতাম।'

'খোপাও ইতিমধ্যে বদলেছেন?' সোমেন হতাশার ভঙ্গি করলো।

'চিঠিটা না হয় গেছে, কিন্তু শিশির মোড়কের কাগজটা সরিয়ে ফেলেছেন কেন?' ভানুবাবুর প্রশ্নটা প্রায় তিরস্কারের মত শোনাল। 'ওটা অন্তত খুঁজে এনে দিন।'

চৌধুরী অবশ, অসহায় বোধ করতে লাগলেন। পুলিশদের নিয়ে অনেক খোঁজাখুঁজি করানো হল, বাড়ির নর্দমা থেকে রাস্তার ডাস্টবিন পর্যন্ত, কিন্তু কোথাও মোড়কের কাগজ পাওয়া গেল না।

'তা কখনো যায়!' সোমেন বললে।

'অন্তত যদি ওটাও পেতাম, আপনাকে হয়তো নির্দোষ ভাবা যেত কিছুটা। হাতের লেখার একটা নমুনা পাওয়া গিয়েছিল, এই খুনের একটা ক্লু, কিন্তু আপনি তা গোপন করে ফেললেন।' ভানুবাবুর গলায় ঘৃণা ঝরে পড়লো।

ধরণী তখন বিদীর্ণ হল না বলেই সেখানে তখনো দাঁড়িয়ে আছেন এমনি মুখভাব করে চৌধুরী সেখানে দাঁড়িয়ে রইলেন।

'আচ্ছা, আপনি কি পড়ে দেখেছেন চিঠিটা?'

'যা উত্তর দেব, বিশ্বাস করবেন না যে।' চৌধুরী বললেন।

'সত্য কথা বললে বিশ্বাস করবো না কেন?'

'পড়ে দেখিনি।'

উত্তর শুনে ভানুবাবু ঠোঁট বেঁকালো, কথাটা যে বিশ্বাস-যোগ্য নয় তারই অভিজ্ঞানে। সোমেন বললে, 'পড়ে দেখবার দরকার কী? ও-চিঠি তো ওঁর আগের থেকেই পড়া। মানে আগের থেকেই লেখা।'

'দয়া করে আরেকটা সত্য কথা বলুন। আপনি ভূপতিকে অনুরোধ করেছিলেন নিজে খেয়ে দেখে চাটনির সার্টিফিকেট দিতে?'

'বলেছিলাম।'

'কেন?'

'ও-সব জঞ্জাল আর সহ্য হত না—ঐ সার্টিফিকেট দেয়া।'

'আর, চাটনির অংশ দিতে বলেছিলেন নৃপতিকে?'

'বলা অসম্ভব নয়।'

সন্দেহের রেখাটার উপর মোটা করে দাগ পড়লো। 'হঠাৎ তার প্রতি এত দয়া?'

'শত্ত শত্রু হলেও অসুস্থ জানলে কেমন তার প্রতি একটা মমতা হয়। আপনাদের কী হয় জানি না, কিন্তু আপনাদের কেউ যদি হঠাৎ এখন অসুস্থ হয়ে পড়েন তা হলে আপনাদের সেবা করতে আমি ত্রুটি করবো না নিশ্চয়ই।'

'তবে সেই উদার মমত্ববোধের থেকেই নৃপতির নাম করেছিলেন বোধহয়।' ভানুবাবুর স্বর স্পষ্ট বাঁকা।

'হ্যাঁ, ভেবেছিলাম, চাটনিটা তার রুগ্ন, হৃতস্বাদ মুখে রুচিকর হবে।'

'যাতে কিনা খাওয়ার ফলটা আপনার পক্ষে রুচিকর হতে পারে।— কেমন, ঠিক নয়?'

এমন সময় বাড়ির ভিতর থেকে কে-একজন এসে সেখানে দাঁড়ালো। চাকর-বাকর কেউ হয়তো।

চৌধুরী ব্যস্ত হয়ে তাকে জিগগেস করলেন, 'কী হল?'

লোকটা বললে, 'বাবুলাল বাড়ি নেই, ভাটিতে গেছে।'

'আমাদের না জানিয়ে ধোপাবাড়িতে লোক পাঠাবার আপনার কী দরকার ছিল?' ভানুবাবু উত্তেজিত ক্রুদ্ধ হয়ে উঠলো এক নিমেষে। 'তার মানে, এই সুযোগে খবর পাঠালেন তাকে, যাতে চিঠিটা যদি ভুলে তার হাতে গিয়ে থাকে তবে যেন সেটা সে নষ্ট করে ফেলে কিম্বা আপনার লোকের হাতে ফিরিয়ে দেয়।'

'আপনার যা খুসি ভাবতে পারেন, যতক্ষণ আমার স্বাধীনতা আছে ততক্ষণ যা খুসি আমিও করতে পারবো।' চৌধুরীও এবার সীমা লঙ্ঘন করলেন।

কিন্তু বেশিদূর এগোতে পারলেন না। ভানুবাবু এগিয়ে এলো চৌধুরীর অনেক কাছে, সাধারণ ভদ্রতায় যতটা সম্ভব নয়। দৃপ্ত ভঙ্গি করে বললে, 'আপনাকে আমার গ্রেপ্তার করতে হল, মিস্টার চৌধুরী।'

মুহূর্তে সমস্ত বাড়িতে নেমে এল সশঙ্ক, শোকার্ত স্তব্ধতা।

চৌধুরী টলতে-টলতে চেয়ারে বসে পড়লেন।

কিছু জিনিস নিয়ে গেল পুলিশ—কয়েকখানা চিঠি, বক্তৃতার কটা নকল, হিসেবের কটা খাতা আর একটা ইংরিজি টাইপ-রাইটার যন্ত্র। এদের সঙ্গে খুনের কী সম্পর্ক থাকতে পারে বিধাতাও বলতে পারেন না। সার্চের সাক্ষী হল কর্পোরেশানের একটা মিস্ত্রী, রাস্তার একটা বিড়িওয়ালা। ছি, ছি, কী লজ্জা, কী অপমান! রাস্তায় ভিড় জমে গেছে দস্তুরমতো। এবার কোমরে দড়ি পরিয়ে দিলেই চলে।

মোটরেই গেলেন চৌধুরী। সঙ্গে ভানুবাবু আর দু' জন লাল পাগড়ি।

একজন কনস্টেবল নিয়ে সোমেন থেকে গেল। বললে, 'আমার একটু কাজ আছে।'

## চার

যা ভেবেছিল সোমেন।

অনেকক্ষণ অপেক্ষা করে থেকে পাওয়া গেল বাবুলালকে। খবর নিয়ে জানলো চৌধুরীদের কাপড় এখনো ভাটিতে দেয়নি, বাঁধাই আছে বোঁচকা করে।

'খোলো।'

শুনে হয়তো খুলতো না, কিন্তু দেখে খুলতে হলো। বেরুলো একটা কালো ডোরা-কাটা সিল্কের শার্ট।

'এটা সাহেবের?'

'হবে হয়তো।'

কী অমূল্য জিনিসই না-জানি ভুল করে ঐ জামার পকেটে থেকে গেছে—হয়তো নোট, নয়তো চেক—বোকার মতো মুখ করে তাকিয়ে রইলো বাবুলাল—কিন্তু হায়, বুক-পকেট থেকে শেষ পর্যন্ত বেরুলো কিনা একটুকরো একটা চিঠি। আর তা পেয়েই কিনা পুলিশের বাবুর চোখে-মুখে এত খুসি!

সহজেই সোমেন ছেড়ে দিল বাবুলালকে। বখশিস দিলে মানায় না, নইলে বখশিস দিত। নিরিবিলিতে পড়লো আবার সে চিঠিটা :

রসামৃত
৪৯৬ কর্ণওয়ালিশ স্ট্রীট

সবিনয় নিবেদন,

মহাশয়, এই সঙ্গে আমাদের নূতন আমের চাটনি এক শিশি আপনাকে নমুনা-স্বরূপ পাঠাইতেছি। আমরা জোড় করিয়া বলিতে পারি ইহা খাইয়া আপনি পরিতৃপ্ত হইবেন। ইহা শুধু মুখরোচক নয়, বলকারীও বটে। ইহার উপকারিতা সম্বন্ধে আপনার স্বাক্ষরযুক্ত একটি প্রশংসাপত্র যদি আমাদের পাঠাইয়া দেন তবে অত্যন্ত উৎসাহিত হইব।

বিনীত
ম্যানেজার

থানায় গিয়ে সোমেন ভানুবাবুকে চিঠি দেখালো। বললে, 'চৌধুরী কখনো খুন করেনি।'

'কি করে প্রমাণ পেলে?'

'প্রমাণ আপনার হাতে। প্রমাণ ঐ চিঠি। চৌধুরী যদি খুন করতো তবে ও-চিঠি শার্টের পকেটে করে ধোপাবাড়ি পাঠাতো না।'

'সেটা একটা য়্যাকসিডেন্ট হতে পারে। কোথাও একটা সামান্য ভুল না থাকলে—আঙুলের দাগ, সিগারেটের ছাই বা ট্রেনের টিকিট—খুন ধরা পড়বে কেন? চিঠিটা সরিয়ে ফেলবে বলেই পকেটে রেখে দিয়েছিল, কিন্তু পরে ভুলে গিয়েছে হয়তো। অনেক চিন্তা করে যখন নিশ্চিন্ত হতে হয় তখন এমনি মানুষের ভুল হয়ে যায়।'

'আমার প্রমাণ সেটা নয়!' সোমেন জোরের সঙ্গে বললে, 'আমার প্রমাণ আরো প্রবল। আমার প্রমাণ চিঠিটা পাওয়ায় নয়, চিঠিটা লেখায়। চৌধুরীই যদি খুন করতো তবে এ-চিঠি লেখবার তার কোনো দরকার হতো না। নিজেকেই নিজে চিঠি লিখে সে নিজেরই বিরুদ্ধে প্রমাণ তৈরি করবে এটা অসম্ভব। আর-আর নমুনার জিনিসের মতো চাটনির শিশিটাও সে অনায়াসে ভূপতির হাতে এমনিই পৌঁছে দিতে পারত। চিঠির দরকার ছিল না।'

ভানুবাবু খানিকক্ষণ চুপ করে রইলো, তলিয়ে ভেবে দেখলো কথাটা। বললো, 'ওটা ভূপতিকে ধোঁকা দেয়ার জন্যে হতে পারে। চিঠি না থাকলে সে ভাবতে পারতো অন্য কিছু। যেন সত্যি-সত্যি সার্টিফিকেটের জন্যেই শিশিটা এসেছে সে-সম্বন্ধে তাকে নিঃসন্দেহ করা দরকার।'

'নিঃসন্দেহ ভূপতি সব সময়। এ রকম নমুনা সে আরো আগে অনেক নিয়েছে। তার জন্যে চিঠির সে কখনো সন্ধান করেনি। চৌধুরীকে সন্দেহ করবার তার কোনো কারণই ছিল না। সন্দেহ যদি করতো, গোড়াতে চাকরিই নিত না তা হলে।'

'তবে তোমার কী মনে হয়?'

'আমার মনে হয় এর সন্ধান পাওয়া যাবে "রসামৃত" দোকানে। তার ম্যানেজারের কাছে। দেরি না করে সেখানেই আগে চলুন।'

বিকেলবেলাতেই দু' জনে এসে হাজির "রসামৃতে"।

আলমারি-ভরা সারি-সারি চাটনি-আচার, জেলি-জ্যামের শিশি—মাঝখানে গোলগাল চেহারার খর্বাকৃতি একটি লোক চুপ করে বসে আছে। ভঙ্গিটা যেন চিন্তাকুল।

'আপনি কি এই দোকানের ম্যানেজার?' ভানুবাবু জিগগেস করলো।

লোকটা চমকে উঠলো। পরে হেসে বললে, 'ম্যানেজারই বলুন, প্রোপ্রাইটরই বলুন, আর সেলসম্যানই বলুন, আমিই একশ্চন্দ্রস্তমোহন্তি। কী চাই আপনাদের?'

'আমরা পুলিশের লোক। আমরা যা চাই তা হচ্ছে আপনার মুখে খাঁটি সত্য কথা, আমাদের প্রশ্নের যথার্থ উত্তর।'

লোকটা ঢোঁক গিললো। বললে, 'বলুন।'

'আপনার নাম কী?'

'নাম? আমার নাম নারায়ণদাস ঘোষ। বাড়ি—'

'বাড়ি জিগগেস করা হয়নি। এই দোকান খুলেছেন কত দিন?'

'প্রায় মাসখানেক।'

'দেখুন দেখি—'ভানুবাবু তাঁর য়্যাটাচি-কেস থেকে বিষাক্ত সেই

চাটনির শিশি বের করলো: 'এটা আপনাদের এখান থেকে বিক্রি হয়েছিল? এই চেহারার শিশি, এই ল্যাবেল?'

নারায়ণদাস উৎফুল্ল বোধ করলো হয়তো, বললে, 'হ্যাঁ, এটা আমাদের জিনিস, আমাদের ব্র্যাণ্ড। "রসামৃত" বলতে শুধু আমরাই। কেন, ওরকম চাই আপনাদের?'

'না। এই ব্র্যাণ্ডটা আপনাদের বেরিয়েছে কত দিন?'

'দিন সাতেক। অর্ডারি বোতল ঠিক সময়ে পাওয়া যায়নি বলেই এই দেরি।'

'কটা এ পর্যন্ত বিক্রি হয়েছে এই চাটনি?'

'ছুটো।'

সোমেন এতক্ষণে কথা বললো, 'আপনাদের হিসেবের খাতা দেখে ঠিক করে বলুন।'

'খাতা না দেখেই আমি বলতে পারবো। আমার স্পষ্ট মনে আছে।'

'মনে থাকবার কারণ?'

'একই দিনে দশ মিনিটের মধ্যে ছু'-ছুটো বিক্রি হয়ে গেল—তারপর আর বিক্রি নেই—ব্যাপারটা একটু মনে রাখবার মতো বটে।'

'একই দিনে—কবে?'

এক মুহূর্তও না ভেবে নারায়ণদাস বললে, 'গত রবিবার, ছুপুরবেলা।'

'দেখি আপনার ক্যাসমেমো।' বললে সোমেন।

ক্যাসমেমো সমর্থন করলে নারায়ণদাসকে। পাশাপাশি ছুটোতে ছু' শিশি চাটনি, হ্যাঁ, নারায়ণদাসেরই দস্তখৎ ওটা। নারায়ণদাস এক গাল হেসে বললে, 'আমার এমনিতেই সব মনে থাকে, খাতা-পত্র কিছুই দেখতে হয় না।'

'যে ছুজন লোক কিনতে এসেছিল, একসঙ্গে এসেছিল?'

'না—একজনের পর আরেক জন—প্রায় দশ মিনিটের ছাড়াছাড়ি। আমার বেশ মনে আছে।'

'কাউকে চেনেন তাদের?'

'তা কী করে চিনবো বলুন। কত খদ্দের আসছে-যাচ্ছে।'

'তাদেরকে দেখলে চিনিয়ে দিতে পারবেন?'

'তা পারবো আশা করি। একজন খুব ঢ্যাঙা, কালো—আরেকজন, পাংলা ফর্সা,—কিম্বা, না, না, একজন হয়তো কালো মোটা, আরেকজন হয়তো—দেখুন, আমার ঠিক মনে নেই—দুজনেই খুব ব্যস্ত হয়ে ঢুকেছিল কিনা। চেহারার বিষয় কিছু বর্ণনা করতে পারবো না, কিন্তু দেখলে চিনতে পারবো ঠিক।'

'আচ্ছা, সুবোধ চৌধুরীকে চেনেন?'

'কে সুবোধ চৌধুরী?'

'"জনগণ" ব্যাঙ্কের মালিক—লাখপতি—

'রক্ষে করুন মশাই। আদার ব্যাপারীর জাহাজের খবরে দরকার নেই।'

'আপনারা তাঁর কাছে এই চাটনির কোনো স্যাম্পল পাঠিয়েছেন?'

'স্যাম্পল!' নারায়ণদাস আকাশ থেকে পড়লো: 'তাঁকে স্যাম্পল পাঠাতে যাব কেন? কোন দুঃখে?'

'চাটনি সম্বন্ধে তাঁর একটা প্রশংসাপত্র পাবার জন্যে?'

'চাটনির আবার প্রশংসাপত্র কী! যে খাবে সেই প্রশংসা করবে। তার জন্যে নমুনা পাঠাতে হবে পয়সা খরচ করে! আমি কি মশাই পাগল, না, বসেছি আমি এখানে ব্যবসা করতে!'

'দেখুন, এই চিঠি আপনি লিখেছেন?' সুবোধ চৌধুরীকে লেখা সেই চিঠিখানা সোমেন পকেট থেকে বের করে দেখালো।

চিঠি পড়ে নারায়ণদাসের চোখ কপালে উঠলো। 'এ কি, আমার দোকানের ছাপানো চিঠির কাগজ বাইরে বেরুলো কি করে?'

'সে-প্রশ্ন আপনাকে পরে করছি। আগে বলুন, এ চিঠি আপনার লেখা?'

'আমার লেখা! আমার চৌদ্দপুরুষের সাধ্য নেই অমন গোটা-গোটা অক্ষরে অত ভালো বাঙলায় চিঠি লেখে। দেখুন, এই দেখুন আমার সব হাতের লেখার নমুনা।' নারায়ণদাস একগাদা বাঙলা খাতা-পত্র এগিয়ে দিল সোমেনের দিকে।

সোমেন হাসলো। বললে, 'আপনি যে লেখেন নি তা আমরা জানি, কিন্তু বলুন, এ চিঠির কাগজ অন্য লোক পেল কি করে? আপনি যদি না দেন—'

'আমি দেবো মশাই?' নারায়ণদাস উত্তেজিত হয়ে উঠলো: 'কেন, আমার চিঠির কাগজ কেউ চুরি করে নিতে পারে না?'

'তা কেউ নিয়েছে নাকি?'

'নিলেই হলো? আমি তবে সমস্তক্ষণ এখানে বসে আছি কি করতে? আজ চিঠির কাগজ নেবে, কাল শিশি-বয়াম নেবে, পর দিন ক্যাসবাক্স নিয়ে যাবে—চমৎকার!'

ভানুবাবু এইবার ধমক দিল। বললে, 'আপনিই বলছেন চুরি করে নিয়েছে, আবার আপনিই বলছেন, চুরি করা কি মুখের কথা। কী হয়েছে স্পষ্ট করে বলুন। যা জানেন কিচ্ছু লুকোবেন না। এই চিঠির পেছনে একটা খুন আছে।'

'খুন!' নারায়ণদাসের জিভটা কে সজোরে টেনে ধরলো। 'খুনের আমি কিছুই জানি না মশাই।'

'চিঠির কাগজের বিষয় কি জানেন তাই বলুন।'

'তাও জানি না। শুধু এটুকু জানি ঐ কালো ঢ্যাঙা লোকটা—কিম্বা, দাঁড়ান, না, ঐ ফর্সাপানা লোকটাই—আমার কাছে একখানা চিঠির কাগজ চেয়েছিল, কী নাকি লেখার দরকার পড়েছে হঠাৎ। আমি বললাম, চিঠির কাগজ আমার এই সবে ছেপে এসেছে, অন্যকে বিলিয়ে প্রথম বউনি করতে পারবো না। কাগজের দরকার হয় অন্য কাগজ দিচ্ছি আপনাকে। অন্য কাগজ দিতে গেলাম লোকটাকে, নিল না কিছুতেই, বললে, না, দরকার নেই।'

'তবে নিতে পারলো না চিঠির কাগজ?'

'নিক না দেখি! জোর করে ছিনিয়ে নেবে নাকি? একটা রক্তারক্তি কাণ্ড হয়ে যাবে না তা হলে?'

'তা হলে এই চিঠির কাগজটা বাইরে বেরুলো কি করে?'

'ভূত—ভূত, নিশ্চয়ই ভৌতিক কাণ্ড।'

'চুপ করুন।' এবার সোমেন এল এগিয়ে : 'কবে ছেপে এসেছে এই চিঠির কাগজ ?'

'হপ্তা খানেক।'

'কোন প্রেস থেকে ছেপেছেন ?'

'আদিত্য প্রিন্টিং ওয়ার্কস, ধর্মতলা। আমার বন্ধু তার ম্যানেজার।'

'কত ছেপেছেন ?'

'একশো।'

'মোটে একশো!'

'পয়সা দিয়ে তো ছাপতে হয়নি। বন্ধুলোক, লেটারহেড কটা এমনি ছেপে দিয়েছে।'

'প্যাডটা কোথায় ?'

টেবিলের এক ধারে পড়ে ছিল প্যাডটা, নারায়ণদাস এগিয়ে দিল।

সোমেন ফের বললে, 'এটার মধ্যে আছে কটা ?'

'একশো।'

'একটাও খরচ করেন নি ?'

'না। খরচই যদি করবো, বউনিই যদি হবে, তবে একখানা কাগজ সেই লোকটাকে দিতে আপত্তি হবে কেন ?'

'আচ্ছা, গুনছি আমি, দেখি ক'খানা আছে।'

'প্যাডটা তা হলে ছিঁড়ে গিয়ে পাতাগুলি সব খসে যাবে যে।'

'যাবে না, আর যায়ই যদি, উপায় নেই।'

সোমেন বার-বার তিনবার গুনে দেখলো, কাগজ রয়েছে নিরানব্বুইখানা।

'অতএব, সন্দেহ নেই', ভানুবাবু উৎসাহিত হয়ে বললে, 'আপনার এই প্যাড থেকেই এই চিঠির কাগজ নেয়া হয়েছে। যে লোকই আপনার দোকান থেকে চাটনি কিনুক না কেন, চিঠিটা আপনিই লিখিয়েছেন।'

'না, না, ককখনো না।' ভীতিবিহ্বল গলায় নারায়ণদাস বলতে লাগলো : 'একখানা চিঠির কাগজেও আমি এ পর্যন্ত কলম ছোঁয়াইনি। কেউ নিশ্চয়ই

ও-প্যাডের থেকে কাগজ একখানা চুরি করে নিয়েছে—সেই কালোপানা লোকটা চেয়েছিল, সেইই নিয়েছে হাত সাফাই করে। তাই বা কি করে নেবে! আশ্চর্য! আমি সব সময় তাকে চোখে-চোখে রাখলাম, আর আমারই চোখে সে ধুলো দিল? এ হয় না মশাই।'

'নিশ্চয়ই হয় না। কোনো ধাপ্পাই টেঁকে না শেষ পর্যন্ত। অতএব আমরা আপনাকে গ্রেপ্তার করলাম, চলুন আমাদের সঙ্গে।'

নারায়ণদাস বোকার মতো তাকিয়ে রইলো। বুঝলো না, এটা সত্য না রসিকতা। কিন্তু ভানুবাবুর চেলারা যখন চাটনি আর আচারের শিশিতে গাড়ি বোঝাই করে তুললো আর ভানুবাবু নিজে তার চিঠির কাগজের প্যাডটা নিয়ে চললো, তখন তার আর বুঝতে বাকি রইলো না যে তার "রসামৃত" রসাতলে যেতে বসেছে।

## পাঁচ

পরদিন সুবোধ চৌধুরী জামিনে ছাড়া পেয়েছেন। সকালবেলা ড্রয়িংরুমে বসে তিনি খবরের কাগজ পড়ছেন, বেয়ারা কার্ড নিয়ে এল: সোমেন অধিকারী।

বিরক্ত হলেও চৌধুরী পুলিশের লোককে বিতাড়িত করতে সাহস পেলেন না। ডাকিয়ে আনলেন সোমেনকে।

সোমেন কুণ্ঠিত হয়ে বললে, 'আমি আপনার বেশি সময় নেব না। শুধু আমার গোটাকয়েক প্রশ্নের উত্তর দিন।'

'বসুন।' চৌধুরী বাঁকা চোখে বললেন, 'কী প্রশ্ন? চাটনিতে কোন জাতীয় বিষ মিশিয়েছি না চিঠি নিচের পকেটে না রেখে কেন বুক-পকেটে রাখলাম!'

সোমেন হাসলো। বললে, 'না, সে সব নয়। প্রশ্নটা আরো স্পষ্ট ও সোজা। প্রশ্নটা হচ্ছে এই, নৃপতি ছাড়া আপনার আর কোন শত্রু আছে কিনা?'

'কেন? শেষকালে আমি না খুন করে খুন করবে আমার শত্রু? গবেষণা করে এই আপনাদের স্থির হয়েছে নাকি?'

'কী স্থির হয়েছে তা জেনে আপনার লাভ নেই। দয়া করে শুধু উত্তর দিন—আপনার আর কোন শত্রু আছে কিনা—'

'কতই তো শত্রু রয়েছে চারিদিকে।'

'খুব নিকট শত্রু কেউ আছে কিনা—'

'এই তো একজন নিকট-শত্রু কাছেই বসে আছে।'

'ভুল, আমি আপনার মিত্র, শত্রু নয়।' সোমেন প্রসন্নমুখে বললে, 'ভানুবাবুর থেকে আমার লাইন সর্বদা আলাদা। সে কথা যাক, এখন শুধু আপনি দয়া করে বলুন এমন কারু সঙ্গে আপনার সম্প্রতি শত্রুতা ঘটেছে কিনা—'

'দাঁড়ান', চৌধুরী একমুহূর্ত চিন্তা করলেন, একটু-বা উত্তেজিত হয়ে বললেন, 'হ্যাঁ, ঘটেছে। ঘোরতর শত্রুতা। মাসখানেকও হয়নি হয়তো।'

'কী হয়েছিল?' সোমেন উৎফুল্ল হলো মনে-মনে।

'আমার ব্যাঙ্কের এক লেজার-কিপারের চাকরি খেয়েছি। অপরাধ তার সামান্যই, কিন্তু মুখে-মুখে তর্ক করেছিল, তাই সহ্য করিনি। আশি টাকা মাইনের চাকরি, স্ত্রী-পুত্র-পরিবার সমেত তাকে পথে বসিয়ে দিলাম।'

'কাঁদাকাটা করেনি? চাকরিটা ফিরে পাবার জন্যে হাতে পায়ে ধরেনি আপনার?'

'না। বরং চাকরিটা নেবার পর আমার দিকে এমন চোখে সে তাকালো যেন সে আমার উপর এক্ষুনি লাফিয়ে পড়বে। অমন হিংস্র কুটিল চোখ আমি দেখিনি।'

সোমেন উত্তপ্ত হয়ে উঠলো: 'কেমন চেহারা সে লেজার-কিপারের?'

'চেহারা? অত্যন্ত কালো আর অত্যন্ত লম্বা। দাঁতগুলো বেশি রকম ভালো আর সাদা—আমি শুধু ঐ দাঁত দেখেই ওকে চাকরি দিয়েছিলাম—'

'নাম কি বলতে পারেন?'

'অনায়াসে। নাম প্রফুল্লচন্দ্র সমাদ্দার।'

'ঠিকানা ?'

'এবার মশাই অনায়াসে পারবো না। আমাকে একটু তবে অফিস-ঘরে যেতে হবে, ঠিকানার ফাইলটা দেখে আসতে।'

চৌধুরী চলে গেলেন। ঘুরে এসে বললেন, 'বত্রিশ সিকদার পাড়া লেন।'

'আমি তবে উঠি।' সোমেন উঠে পড়লো।

'এক্ষুনি ?'

'হ্যাঁ, বড্ড ব্যস্ত। প্রফুল্ল সমাদ্দারের সঙ্গে দেখা করতে হবে।' সোমেন দরজা থেকে ফিরে এল, নিচু গলায় বললে, 'আচ্ছা, এ আপনি ভাবতে পারেন যে প্রফুল্লই আপনাকে চাটনির শিশিটা পাঠিয়েছিল ?'

'কেন ?'

'মধুরেণ সমাপয়েৎ করবার জন্যে। অম্ল-মধুর খাইয়ে আপনাকে শেষ করবার জন্যে। ভাবা কি খুবই কঠিন ?'

মরুভূমিতে চৌধুরী যেন পিপাসার জল দেখতে পেলেন। বললেন, 'মোটেই না। তার চোখে সেদিন যে চাউনি দেখেছিলাম তাতে ঐ কথাই যেন লেখা ছিল।'

'থাকাই উচিত।' সোমেন হাসতে-হাসতে বেরিয়ে গেল।

সটান ভানুবাবুর কাছে। খুলে বললে এই নতুন সংবাদ। বললে, 'আমার থিওরিটা তাতেই আরো জোর পাচ্ছে। আমার থিওরি হচ্ছে, নৃপতিকে চৌধুরী মারে নি, চৌধুরীকে আর কেউ মারতে চেয়েছিল, কিন্তু দৈব দুর্ঘটনায় সেটা ভূপতির হাত হয়ে নৃপতির পাতে গিয়ে পড়লো।'

ভানুবাবু গম্ভীর হয়ে বললে, 'আমি ত খুনের মাঝে দৈবদুর্ঘটনার কিছু মানতে প্রস্তুত নই।'

'তা হলে আপনার সন্দেহ করতে হয় ভূপতিকে নয় চৌধুরীকে।'

ভানুবাবু হাসলো, 'যে খুন করবে, ইচ্ছে করে সে নিজে বিষ খাবে এটা অসম্ভব।'

সোমেন বললে, 'আর যে সহজেই বিষ উপহার দিতে পারে সে বিষের সঙ্গে একখানা চিঠিও লিখে দেবে এটাও বিশ্বাস করা যায় না।'

'তবে তোমার মত কী ?'

'আমার মনে হয়, আসল যে খুনী তার উদ্দেশ্য ছিল চৌধুরী, নৃপতি নয়। ঘটনাচক্রে চৌধুরীর বিষ নৃপতি খেয়ে ফেলেছে।'

নিরুত্তেজ কণ্ঠে ভানুবাবু বললে, 'তবে দেখে এস প্রফুল্ল সমাদ্দারকে, কিছু খুদকুঁড়া পাও কিনা।'

প্রফুল্ল সমাদ্দারকে বাড়ি পাওয়া গেল। যেমনটি চেয়েছিল সোমেন, ঠিক তেমনি। যেমন কালো তেমনি লম্বা! তদুপরি দুর্বৃত্তের মতো দেখতে। দেখলেই কেমন মনে ছাপ বসে যায় এইই খুন করেছে। দাঁতগুলি অসম্ভব সাদা।

'আপনি সুবোধ চৌধুরীকে চেনেন ?'

'"জনগণের" চৌধুরীকে ? কি আশ্চর্য, তাকে চিনি না ? হাড়ে-হাড়ে চিনি।'

'কেমন লোক বলতে পারেন ?'

'কেমন লোক! একটা আস্ত নরখাদক। টাকার গরমে ধরাকে সরাজ্ঞান করছেন সব সময়। কিন্তু হয়ে এসেছে তার। জানেন না বুঝি তার কীর্তি ?'

'নৃপতি চৌধুরীর খুনের কথা বলছেন তো ?'

'হ্যাঁ, কিন্তু', প্রফুল্ল কিছুটা প্রকৃতিস্থ হয়ে বললে, 'কিন্তু, আপনাকে তো আমি চিনতে পাচ্ছি না। কি জন্যে এসেছেন জিগগেস করতে পারি ?'

'ওঁর ব্যাঙ্কে একটা চাকরি খালি আছে। ভাবছি নেব কিনা—'

'আমার সেই চাকরিটা বুঝি ?'

'হ্যাঁ, তাই আপনার সঙ্গে একটু পরামর্শ করতে এসেছি।'

'নিতে পারেন, যদি বুড়োবয়সেও হামাগুড়ি দেবার অভ্যেস বজায় থেকে থাকে আপনার, সব সময়ে যদি দাসত্বের ভারে বক্র করে রাখতে পারেন মেরুদণ্ড।'

সোমেন মৃদু হেসে বললে, 'চাকরি করতে গেলে মনিবের কাছে আভূমি আনত হয়ে থাকতে হবে বৈকি।'

'সার্থকজন্মা আপনারা, কিন্তু আমার জাত আলাদা। আমি সইতে পারি

না এই প্রভুত্বের স্পর্ধা—পারলে বেঁচে যেতাম হয়তো, স্ত্রী-পুত্র নিয়ে আজ আমাকে পথে বসতে হতো না। কিন্তু আপনাকে আমি বলে দিচ্ছি, পথে তাকেও শিগগির বসতে হবে। আমার পেছনে সে গুপ্তচর লাগিয়েছে, কিন্তু সে জানে না নিজের ফাঁদেই সে জড়িয়ে পড়বে ক্রমাগত। অত্যাচারিতের সংখ্যা শুধু আমি একা নই।' প্রফুল্লর মুখে কতগুলি ক্রূর রেখা ফুটে উঠলো।

'তার ব্যাঙ্কের অবস্থা কী রকম ?'

'পদ্মপাতায় শিশিরবিন্দুর মতো। ঈশ্বর সহ্য করবেন কেন এই দম্ভ ? এবার হাড়িকাঠে গলা ঢুকেছে, এক কোপেই ব্যাঙ্কফ্যাঙ্ক সব সাবাড়। খালাস পেলেও ব্যাঙ্ককে বাছাধন আর বাঁচাতে পারবেন না।'

সোমেন বিনয়ে বিগলিত হয়ে বললে, 'আপনি দয়া করে আমার সঙ্গে যদি বাইরে একটু আসেন—'

'তার মানে ?'

'সঙ্গে গাড়ি আছে, আপনার ভাবনা নেই।'

প্রফুল্ল চোখ কচলে চেয়ে দেখলো, পুলিশ।

দ্বিরুক্তি করে লাভ নেই, প্রফুল্ল এল হাজতে, নারায়ণদাসের সামনে।

নারায়ণদাস উল্লসিত হয়ে উঠলো : 'এই লোক সেদিন আমার দোকান থেকে চাটনি কিনেছিল। এই সেই ঢ্যাঙা কালো লোক।'

'হ্যাঁ, কিনেছিলামই তো।' প্রফুল্ল একটুও ঘাবড়ালো না : 'আপনি "রসামৃতের" প্রোপ্রাইটর না ? জিনিস বিক্রি করতে পারেন তাতে আপনার দোষ নেই আর কিনেছি বলে আমার দোষ হল ?'

'কেন, সেই চাটনি খেয়েছেন আপনি, না, প্যাক করে পাঠিয়েছেন চৌধুরীকে ?' সোমেন কড়া গলায় প্রশ্ন করলে।

'বা, খেয়েছি বই কি ! পয়সা দিয়ে কেনা জিনিস দাতব্য করতে যাব কোন দুঃখে ?'

'খেয়েছেন, বোতলটা ফুরিয়ে গেছে নিশ্চয়ই ?'

'ককখনো না। এই সেদিন কিনলাম আর এরি মধ্যে ফুরিয়ে যাবে ? আমরা কী রাক্ষস ?'

'আছে, বোতলটা পাওয়া যাবে আপনার বাড়িতে?' সোমেন যেন হতাশের মতো বললে।

'নিশ্চয়ই পাওয়া যাবে। এরি জন্যে এত কষ্ট করলেন মিছিমিছি? আমাকে তখন জিগগেস করলেই তো স্বীকার করতাম যে "রসামৃত" থেকে চাটনি আমি কিনেছি, আর দেখিয়ে দিতাম এই সেই বোতল।'

'আচ্ছা, চলুন আপনার বাড়ি।'

কিন্তু প্রফুল্লর বাড়িতে চাটনির শিশি খুঁজে পাওয়া গেল না। প্রফুল্ল আর তার স্ত্রী খুঁজতে বাকি রাখলো না, আলমারি, মিটসেফ, প্যাঁটরা, ট্রাঙ্ক, বালিশের তলা পর্যন্ত, কিন্তু কোথাও চাটনির শিশি নেই।

সোমেন বিজয়ীর মতো হাসলো আর প্রফুল্লকে গ্রেপ্তার করলে।

## ছয়

সোমেন বললে, 'চিঠির কাগজটা প্রফুল্ল ঐ প্যাডের থেকে সংগ্রহ করেনি।'

ভানুবাবু বিরক্ত হয়ে উঠলো: 'কখন যে তুমি কী বলো তার ঠিক নেই। ঠিকঠাক নিরানব্বুইখানা আছে, একখানা যে চুরি হয়েছে তার সন্দেহ কী।'

'গোড়াতেই তাই ভেবেছিলাম বটে, কিন্তু, এখন দেখছি, ভুল হয়েছিল। দেখছেন না, প্যাডের দু'ধার আঠা দিয়ে আঁটা, পাতা ছিঁড়ে নিলে তাতে দাগ পড়তো নিশ্চয়ই। ও-প্যাড দপ্তরি-বাড়ি থেকেই নিরানব্বুইখানা হয়ে বেঁধে এসেছে।'

'সত্যি, আমরা প্রথমে কত ভুল বুঝি বলো দেখি!' ভানুবাবু সমর্থন করলো, বললে, 'তবে কোত্থেকে জোগাড় হল ও-কাগজ? প্রেস থেকে?'

'হতে পারে, কিন্তু কাগজ কোত্থেকে জোগাড় হয়েছে এ-প্রশ্নের চেয়ে কে লিখেছে এ-চিঠিটা সেইটেই বড় প্রশ্ন।' সোমেন বিষণ্ণ মুখে বললে,

'প্রফুল্লর লেখার এত নমুনার সঙ্গে তুলনা করলাম কিন্তু একটার সঙ্গেও বিন্দুতম মিল পাওয়া গেল না।'

'আর কাউকে দিয়ে লিখিয়েছে নিশ্চয়ই।'

'হবে। কিন্তু সে আর কাউকে খুঁজতেও মন্দ চেষ্টা করা হয়নি, তার ব্যাঙ্কের সহকর্মী, তার ক্লাবের বন্ধু, কিন্তু কোথাও সুফল পাওয়া গেল না।'

'আমি বলি কী জানো? কে লিখেছে এই প্রশ্নের চেয়ে কে কাগজ জোগাড় করেছে এইটেই বড় প্রশ্ন। আর, অপেক্ষাকৃত সহজ। চিঠির কাগজের খোঁজ পেলে খুনীকেও পাওয়া যাবে তার আড়ালে। প্রেসে গিয়েছিলে আর?'

'দু'বার। কিন্তু প্রেসের ম্যানেজার বলছে, সে একশোখানা কাগজই দিয়েছিল দপ্তরিকে বাঁধতে।'

'এ তো মন্দ মুস্কিল নয়।' ভানুবাবু চিন্তাকুল মুখে বললে, 'তবে কি দপ্তরিকে সন্দেহ করবে?'

'কোনো কারণ দেখছি না। সে বলছে, কাগজ সে গুনে দেখেনি বটে, তবে যা পেয়েছিল সবই বেঁধে দিয়েছে।'

এমনি সময় এক কনস্টেবল এসে খবর দিল বুড়ো-মতন এক ভদ্রলোক দেখা করতে চান।

কে এই ভদ্রলোক—দুজনেই ব্যস্ত হয়ে এগিয়ে গেল।

পরিচয় নিয়ে জানলো ইনিই শ্রীপতি চৌধুরী—নৃপতি-ভূপতির বাবা। জ্যেষ্ঠ পুত্রের মৃত্যুসংবাদ শুনে মফস্বল থেকে চলে এসেছেন ঊর্ধ্বশ্বাসে।

'আমি কাঁদবো না আপনাদের সামনে, ভয় নেই। আমার কাঁদার দিন এখনো পড়ে আছে, আমার অন্ধ হওয়া পর্যন্ত। আমি এসেছি আপনাদের কাছে একটা গোপনীয় খবর দিতে।' শ্রীপতি চৌধুরী হাঁপাতে লাগলেন।

'কী বিষয়?'

'কে আমার ছেলেদের খুন করতে পারে—কার পক্ষে সেটা সম্ভব—সেই বিষয়ে আমি আপনাদের কিছু জানাতে চাই।'

'কে—আপনার মতে কে সেই খুনী ?' দুজনে এক সঙ্গেই উৎসুক হয়ে উঠলো।

ভেবেছিল সুবোধ চৌধুরীর নামই বলা হবে, কিন্তু শ্রীপতি চৌধুরী তারস্বরে বলে উঠলেন, 'খুনী হচ্ছে কুণ্ডু—কৃষ্ণকমল কুণ্ডু।'

দু'জনেই থ হয়ে গেল।

শ্রীপতি বললেন, 'দশ হাতে লুটছিল এই কুণ্ডু—আমার ছেলেরা তাই তাকে শাসন করতে গিয়েছিল, এবং তারি এই প্রতিশোধ নিয়েছে সে। নইলে, দেখছেন না, নিজে সে চাটনি না খেয়ে কেমন আলগোছে বাড়ি থেকে বেরিয়ে গেল টুপ করে—'

আরো অনেক কথাই তিনি বলতে যাচ্ছিলেন সোমেন তাকে বাধা দিল, শান্ত গলায় বললে, 'আপনি এখন বাড়ি যান, বিকেলবেলা আমরা যাচ্ছি আপনার কাছে. তখন কৃষ্ণকমল সম্বন্ধে সমস্ত ইতিহাস শোনা যাবে'খন। ওর থেকে দৃষ্টি আমরা ফিরিয়ে নিইনি।'

'এর মশাই, কোনো ইতিহাস নেই—সোজা স্পষ্ট কথা। সুবোধ চৌধুরী শত্রু হতে পারে কিন্তু সে ছোটলোক নয়। আর এই কৃষ্ণকমল শুধু নেমকহারামই নয়, সে নীচ, পিশাচ। আপনারা আসবেন বিকেলে। আমি তাকে বাবু-বাছা বলে ভজিয়ে-ভুলিয়ে আটকে রাখছি।'

শ্রীপতি চৌধুরী চলে গেলেই বিস্ময়ের শেষ হ'ল না। শোনা গেল কে একজন ভদ্রমহিলা এসেছেন দেখা করতে, সঙ্গে তাঁর একটি পাঁচ বছরের ছেলে।

শোকার্ত হলেও সম্ভ্রান্ত ভদ্রমহিলা। সবাই হকচকিয়ে গেল।

'কে আপনি ?'

ভদ্রমহিলা ছেলেকে সম্বোধন করে বললেন, 'বাবার নাম বলো, খোকন।'

খোকন বললে, 'আমার বাবার নাম শ্রীপ্রফুল্লচন্দ্র সমাদ্দার।'

একটা কান্নাকাটির পালা সুরু হবে এমনি সবাই আশঙ্কা করেছিল, কিন্তু ভদ্রমহিলা পরিষ্কার গলায় বললেন, 'আমার স্বামী সম্পূর্ণ নির্দোষ। তার অভ্রান্ত প্রমাণ নিয়ে আমি এখানে এসেছি। তাকে আপনারা ছেড়ে দিন।'

'প্রমাণ—কী প্রমাণ ?'

'প্রমাণ এই চাটনির শিশি।' বলে ভদ্রমহিলা তাঁর আঁচলের তলা থেকে "রসামৃতের" চাটনির শিশি বের করে ধরলেন।

সত্যিই সেই নমুনার শিশি। সেই ল্যাবেল-মারা। আদ্ধেকটা প্রায় খাওয়া হয়েছে এর মধ্যে।

'কী করে পেলেন ওটা ? কোথায় ?'

'তুমি বলো খোকন, কী হয়েছিল ?' খোকনকে তার মা বললেন।

ভাঙা-ভাঙা কথায় খোকন যা বললে তা সংক্ষেপে হচ্ছে এই যে চাটনির শিশিটা সেই সরিয়ে রেখেছিলো বাড়ির পাশে বাতাবি-লেবুর গাছের তলায়। ওর প্রায় অর্ধেক সে একাই শেষ করেছে। বাবা যখন বাড়ি এসে চাটনির শিশি খুঁজছিলেন সে দুই কারণে শিশিটা বের করে দেয়নি—প্রথম, বাবার কাছে মার খাবার ভয়, দ্বিতীয়, চাটনির শিশিটা নিঃশেষে হারাবার দুঃখ। কিন্তু বাবাকে ধরে নিয়ে যাবার পর মার ও আর-সবাইর কান্নাকাটি শুনে যখন সে বুঝলো যে চাটনির শিশিটার জন্যেই এত কাণ্ড-কারখানা, ওটা ফিরে পেলেই বাবাকে আবার ফিরিয়ে আনা যাবে ও মার কান্না থামবে, তখন সে আর থাকতে পারলো না, চুপি-চুপি বার করে আনলো শিশি বাতাবি-লেবুর গাছের তলা থেকে।

অভ্রান্ত প্রমাণ বই কি! নারায়ণদাসের দোকান সেই থেকেই বন্ধ, সমস্ত মাল পুলিশের হেপাজতে। অতএব এ-শিশি পরে সংগ্রহ করা হয়নি, হতে পারেও না। তা ছাড়া, নারায়ণদাস চিনেছে প্রফুল্লকে তার খদ্দের বলে—দু'জনের মধ্যে একজন। সুতরাং সন্দেহ কী প্রফুল্লর নির্দোষিতায়।

'এ যে বড় জট পাকিয়ে তুললে দেখছি।' ভানুবাবু দু'হাতের মধ্যে মাথা ঢুকিয়ে হেঁট হয়ে বসে রইলো।

প্রফুল্ল ও তার স্ত্রী ও তাদের খোকন একসঙ্গে এক গাড়িতে বাড়ি ফিরে চললো।

'চলুন, চলুন, আপনিও চলুন।' সোমেন ভানুবাবুর গায়ে ঠেলা দিতে লাগলো।

'কোথায় ?'

'নৃপতিবাবুর বাড়ি।'

'সেখানে কী ?'

'সেখানে খুনী আছে লুকিয়ে—কৃষ্ণকমল কুণ্ডু।'

'তোমার যেমন খেয়ে-দেয়ে কাজ নেই! তুমি বিশ্বাস করো ঐ বুড়োর কথা ? কোনো কারণে হয়তো নায়েবের উপর বীতশ্রদ্ধ হয়েছে তাই ছেলের খুনের দায় ঘাড়ে চাপিয়ে দিচ্ছে তার।'

'আমি কিছুই বিশ্বাসও করি না, অবিশ্বাসও করি না। চোখ আর মন শুধু খোলা রাখি। ঐ লোকটাকে আমার খুব সিধে মনে হয়নি গোড়া থেকে। দেখা যাক না হালে কদ্দূর পানি মেলে। চলুন। হয়তো এমনো হতে পারে এক মুহূর্ত দেরির জন্যে মূল্যবান একটা ক্লু হারিয়ে ফেলব। সময়ের চুলের ঝুঁটি আঁকড়ে ধরা চাই।'

সোমেনের উৎসাহের প্রাবল্যে ভানুবাবু স্থির হয়ে বসতে পারলো না।

'আমি পুলিশের চাকরি ছেড়ে দিয়ে ভাবছি সন্নেসি হব।' বলে সে আড়মোড়া ভেঙে বিশাল একটা হাই তুললো।

## সাত

ভূপতিদের বাড়ি গিয়ে অদ্ভুত এক দৃশ্য দেখে ভানুবাবু আর সোমেন অবাক হয়ে গেল।

ব্যাপারটা তেমন কিছু নয়, নীচে, সিঁড়ির রেলিঙের কাছে কান পেতে কৃষ্ণকমল কী শুনছে একমনে।

ভানুবাবু গলা নামিয়ে জিগগেস করলো: 'কী ব্যাপার ?'

কৃষ্ণকমল বিকৃতভাবে হেসে বললে, 'শুনছেন না ?'

'কী ?'

'ঝগড়া।'

'ঝগড়া ? কোথায় ?' ভানুবাবু কান খাড়া করলো।

শুনতে পেল উপরে ভূপতির গলা : 'আপনি শুধু-শুধু এখানে এলেন কেন রোগা শরীরে ? আমি লিখে দিলাম দরকার নেই আসবার, তবু—'

'তুই লিখে দিলেই হল ? আমি বার করে দেব না খুনী কে ?'

'সেটা কি আর দেশের বাড়িতে থেকে বের করা যেত না ?'

'হাতে-নাতে ধরিয়ে দিতে চাই যে।'

'হ্যাঃ, আপনি ধরাবেন ? জমিদারি ছেড়ে তবে পুলিশের চাকরি নিলেই তো পারতেন।'

'পুলিশের চাকরি নেয়া ছাড়া বুঝি খুনীকে খুঁজে বের করা যায় না ! খুনী যে এই বাড়িতেই আছে তা এতদিনেও পুলিশ বুঝতে পারলো কই ?'

সোমেন এগিয়ে এসে কৃষ্ণকমলকে চুপি-চুপি জিগগেস করলে : 'কেমন বুঝছেন ?'

এক গাল হেসে কৃষ্ণকমল বললে, 'বুড়োবাবু পাগল হয়ে গেছেন ! বলছেন কি না খুনী এই বাড়িতেই আছে। ঠাকুরের কথা ভাবছেন হয়তো ! সে আর এ বাড়িতে কোথায় ? সে তো এখনো হাজতে।'

'কেন, ঠাকুর ছাড়া অন্য লোক আর এ-বাড়িতে নেই ?'

পিঠে হঠাৎ কার স্পর্শ পেয়ে কৃষ্ণকমল চমকে উঠলো। দেখলো, পেছন থেকে দু'দুটো পশ্চিমী কনস্টেবল তার দু'হাত সজোরে চেপে ধরেছে।

'য়্যাঁ। আমি ?' কৃষ্ণকমল ভীত-বিবর্ণ গলায় বললে।

'হ্যাঁ, আপনি। কেননা এ-বাড়িতে এখন আপনি ছাড়া আর দ্বিতীয় লোক নেই। নন্দ গেছে দেশে আর ভবেশ সা হাসপাতালে।'

কৃষ্ণকমল নিচে কনস্টেবলদের জিম্মায় রইলো।

উপরে পিতা-পুত্রে তখনো কথা কাটাকাটি চলছে !

অনেক কথার পর ভানুবাবু জিগগেস করলো : 'আপনি এখানে কার কথায় এসেছেন ?'

'কার কথায় আসব?' শ্রীপতি তেলে-বেগুনে জ্বলে উঠলেন: 'আমার নৃপতি নেই আর আমি স্থির হয়ে বসে থাকব?'

'কে জানালে আপনাকে এই দুঃসংবাদ?'

'কে আবার! বিষকুম্ভ ঐ কৃষ্ণকমল! তার ভীষণ ফুর্তি হয়েছে যে। তাই সে একেবারে টেলি করে জানালে।'

'কই দেখি।'

পকেট থেকে এক গাদা কাগজ বার করে শ্রীপতি টেলিটা বেছে ভানুবাবুর হাতে দিলেন। ভানুবাবু একবার চোখ বুলিয়ে সেটা এগিয়ে দিলেন সোমেনের হাতে।

'টেলিতে সব কথা খুলে বলতে পারেনি বলে বড়ো দুঃখ ঐ কৃষ্ণকমলের। তাই পরদিন দেখুন সে এই লম্বা চিঠি লিখলে আমাকে। সমস্ত ঘটনা ফেনিয়ে-বানিয়ে মস্ত চিঠি। শেষকালে উপদেশ দিলে, ধর্মকর্মে মন দিন। যাতে তাহলে সে আরো ভালো করে লুটতে পারে। নৃপ তার বিষদাঁত ভেঙে দিয়েছিল বটে কিন্তু বিষধরের দুধ-কলা খেতে দাঁত লাগে না।'

'আপনি তো খুব দুষছেন কৃষ্ণকমলকে', সোমেন মৃদু হেসে বললে, 'কিন্তু প্রমাণ কোথায়?'

ভূপতি একটু ব্যঙ্গ মিশিয়ে বললে, 'শুধু প্রমাণ নেই, আস্ফালন আছে।'

'এর আবার প্রমাণের অভাব হবে নাকি? খুঁজলেই পাওয়া যাবে ভুরি-ভুরি। তারপর, এই দেখুন ভূপতির লেখা চিঠি, পরের দিনের—'

ভূপতি বললে, 'কৃষ্ণকমল যখন বললে বাবাকে সে আসতে লিখে দিয়েছে তখন আমি ব্যস্ত হয়ে তাড়াতাড়ি লিখে দিলাম তাঁকে, এই শোকের সময় নড়াচড়ার তাঁর দরকার নেই, কদিন পরে একটু সুস্থ হয়ে আমিই যাচ্ছি তাঁর কাছে।'

শ্রীপতিবাবু একেকখানা করে চিঠি বের করে দিচ্ছেন আর সেটা ভানুবাবুর হাত হয়ে সোমেনের হাতে গিয়ে পৌঁছুচ্ছে।

'আমাকে আসতে লেখার উদ্দেশ্যই হচ্ছে আমার সদ্য-সদ্য শোকটা সে

স্বচক্ষে উপভোগ করবে! শোক তো আমি করছিই, কিন্তু তোকেও আমি সুখে রাখবো না। আর, দেখুন আমার নৃপর চিঠি—মরবার সাত দিন আগে আমাকে লিখেছিল—'

সোমেন আর সেখানে দাঁড়ালো না, তরতর করে নিচে নেমে গেল। কনস্টেবলদের বললে কৃষ্ণকমলকে ছেড়ে দিতে।

কৃষ্ণকমল আগের চেয়েও হতবাক হয়ে গেল।

সোমেন বললে, 'চলুন আপনাদের সেরেস্তাগুলি একটু দেখবো।'

কৃষ্ণকমল তাকে রাশীভূত খাতা-পত্রের মধ্যে নিয়ে এল—সিহা, থোকা আর তলববাকির মধ্যে।

হঠাৎ উৎসাহিত হয়ে উঠলো সোমেন: 'এই খাতা-পত্র কে রাখে? আপনি?'

'না, নন্দ।' কৃষ্ণকমল শুকনো মুখে বললে।

'সে না-জানি কোথায় গিয়েছে?'

'তারাপুরে। তার বাড়িতে।'

'ভালো কথা।' বলে সোমেন আবার দোতালায় এল। ভানুবাবু তখনো নৃপতির পুরোনো চিঠি-পত্র পড়ছে, যাতে কৃষ্ণকমলের বিরুদ্ধে বহুবিধ অভিযোগ সে বহুবার বর্ণনা করেছে।

ভানুবাবুর তন্ময়তা ভেঙে সোমেন উল্লসিত কণ্ঠে বললে, 'চলে আসুন এখন। আর দরকার নেই। কাল ভোরে আমি তারাপুর যাচ্ছি।'

গাড়িতে যখন ভানুবাবু এসে উঠলো, দেখলো কৃষ্ণকমলের সঙ্গে একগাদা হিসাবের বইও থানায় চলেছে।

তারাপুরে ধরতে দেরি হল না নন্দকে। বিস্তৃতভাবে তাকে সার্চ করা হল, কিছুই পাওয়া গেল না। শুধু পাওয়া গেল সদ্য-লেখা একটা চিঠি—কে এক সতীশ কর্মকার লিখেছে—১৫ নম্বর সেনপাড়া লেন থেকে। ঠিকানাটা দেখে কেমন তার খটকা লাগলো। ঠিক মনে করতে পারছে না, তাই সে চিঠিটা নিল সঙ্গে।

নন্দকে প্রথমে ভূপতিদের বাড়িতেই এনে তোলা হল। ভূপতি ও তার

বাবা ভয়ঙ্কর অবাক হয়ে গেল—কোথায় কৃষ্ণকমলকে ধরবে, না, ধরলো কিনা পুঁচকে নন্দকে।

সোমেন বললে, 'একে একবার এখন হাজতে নিয়ে যাব।'

'সেখানে কী?' ভূপতি জিগগেস করলে।

'সেখানে একজনে ওকে চিনতে পারে কিনা দেখবো।'

'কে সে?'

'নাম জানি না। নাম জানলে তো জিগগেস করেই জানা যায়।'

'যদি পারে চিনতে?'

'তখন একটু চিন্তা করতে হবে কী করা যায় তারপর। এখনো দেখিনি।' সোমেন হাসিমুখে বললে।

'আর যদি চিনতে না পারে?'

'তখন নিশ্চয়ই জামিনে ছেড়ে দেব। চলুন না, আপনি জামিন হবেন।'

'চলুন।'

ভূপতি আর নন্দকে নিয়ে সোমেন থানায় এল এক গাড়িতে। যাবার পথে সেনপাড়া লেনটা একবার ঘুঁরে গেল। যা ভেবেছিল সে। বুকের ভিতরটা লাফাতে লাগলো। সতীশ কর্মকারের চিঠিটা সে আরেকবার মনে করলে: "জমিদারি সেরেস্তায় চাকরি দিবেন বলিয়াছিলেন—"

প্রথমে নন্দকে একা একটা ঘরে নিয়ে যাওয়া হল।

কে একটা লোক শীর্ণ-শুষ্ক মুখে একটা টুলের উপর বসেছিল জানলার দিকে চেয়ে। তার কাছে এসে সোমেন বললে, 'দেখুন তো একে চিনতে পারেন কিনা?'

লোকটা জ্বলে উঠলো। বললে, 'না, চিনি না।'

'আহা, ভালো করে দেখুন না একটু আলোয় এসে।'

'এই নিয়ে সতেরো জন দেখলাম।' লোকটা অসীম বিরক্তিতে বললো।

'আর বেশি দেখতে হবে না। আমরা প্রায় পৌঁছে গেছি পাড়ে। ভালো করে দেখুন একটু দয়া করে। বলুন, এই সেই লোক?'

লোকটা তীক্ষ্ণ চোখে দেখলো নন্দকে। দৃঢ় ভাবে বললে, 'না।'

নন্দকে ফিরিয়ে নেয়া হল। এবার এল অষ্টাদশতম।

'দেখুন দিকি এই সেই লোক কিনা?'

খানিকক্ষণ একদৃষ্টে তাকিয়ে থেকে লাফিয়ে উঠলো নারায়ণদাস। বললে, 'হ্যাঁ, এই—এই লোকই সেদিন কিনেছিল দ্বিতীয় চাটনির শিশি। এই ফর্সা-মতন পাতলা চেহারা—এই সেই, সন্দেহ নেই। দ্বিতীয় শিশি, মানে শেষ শিশি।'

ভূপতি টলতে-টলতে পায়ের দেয়ালটা ধরে ফেললো।

'আপনার শরীর এখনো দুর্বল আছে দেখছি। এর সাহায্য নিতে পারেন, নির্ভয়ে নির্ভর করতে পারেন একে।' সোমেন ঠোঁট বেঁকিয়ে হাসলো।

বলতে-না-বলতেই একটা কনস্টেবল ভূপতিকে জাপটে ধরলো আর একজন সোমেনেরই নির্দেশে পরালো হাতকড়া।

ভূপতিকে বিশ্রাম করতে বলে দুটো আরো কনস্টেবল নিয়ে সোমেন সটান চলে গেল আদিত্য প্রিন্টিং প্রেসে। এখন খুলেছে প্রেস, সতীশ কর্মকারকে পাওয়া গেল। গ্রেপ্তার করে তাকেও নিয়ে গেল থানায়।

পরে, সেখান থেকে সটান ভানুবাবুর বাড়িতে।

ভানুবাবু সানন্দে চীৎকার করে উঠলো: 'আমি তোমার কাছেই যাচ্ছিলাম।'

হাসিমুখে ঘরে ঢুকতে-ঢুকতে সোমেন বললে, 'আর দরকার নেই, আমিই এসেছি।'

'কী করে করলে এই অসাধ্য সাধন? ধরলে কী করে?' ভানুবাবু সোমেনের হাত চেপে ধরলো।

'খুব সোজা, জলের মতো সোজা।' সোমেন উৎফুল্ল গলায় বললে, 'এখন যতই ভাবছি ততই মনে হচ্ছে ও-লাইনে আগে ভাবিনি কেন?'

'কী, বল না, রহস্যটা কী?'

'এই দেখুন।' বলে সোমেন পকেট থেকে একটা চিঠি বের করে দেখাল।

গোবিন্দ গোস্বামী লেন
কলিকাতা

কৃষ্ণকমল আপনাকে এখানে আসিতে লিখিয়াছেন শুনিলাম, আপনার আসিবার কোনই প্রয়োজন নাই। আমি সম্পূর্ণ ভাল আছি, শরীরে একটু জোড় পাইলেই বাড়ী রওনা হইব। ইতি।

সেবকাধম
ভূপতি

ভানুবাবু ফ্যালফ্যাল করে চেয়ে রইলো। 'এর মধ্যে কী আছে?'

'এর মধ্যেই সমস্ত। জিনিসটা সামান্য, বিরাট ইঞ্জিনে ছোট্ট একটা স্ক্রুপের মতো, কিন্তু ঐ ছোট্ট স্ক্রুপটা ঢিলে হয়ে গেলেই সমস্ত ইঞ্জিন বিগড়ে যায়।'

'দেখিয়ে দাও, দেখিয়ে দাও শিগগির।' ভানুবাবু হাত পা ছুঁড়তে লাগলো।

'দেখুন। এই "জোড়" শব্দটা। "রসামৃতের" চিঠিটার কথা মনে আছে? —"আমরা জোড় করিয়া বলিতে পারি" আর ভূপতির এই চিঠি দেখুন— "শরীরে একটু জোড় পাইলেই—" এরি মধ্যে পেয়ে গেলাম ক্লু।' সোমেন গর্বিত ভঙ্গিতে বললে।

'বুঝলাম না।' ভানুবাবু তেমনি মূঢ় চোখেই চেয়ে রইলেন।

'তখুনি, মুহূর্তের মধ্যে, সন্দেহ এলো ঘনিয়ে। ভাবলাম, এ ভ্রাতৃহত্যা ভূপতির কীর্তি যে নয় তা কে বললে? নিজের উপর যাতে সন্দেহ না আসে তারি জন্যে সেও বিষ খেয়েছে—কিন্তু অত্যন্ত কম পরিমাণে, যাতে বেঁচে উঠতে পারে সে, সম্পত্তির উপর কর্তৃত্ব করতে পারে একা। ডাক্তারের রিপোর্টও তাই ছিল—বেশি পরিমাণে না খেলে এ জাতীয় বিষে প্রাণ যায় না। লক্ষ্য করে দেখেছিলেন কি ভাতের থালা দুটো? নৃপতি খেয়েছিল চাটনিটা ভাতের সঙ্গে মেখে—আর ভূপতি খেয়েছিল আঙুলের ডগায় করে—'

'তা তো হলো, কিন্তু—'

'ভাবলাম, এ যদি ভূপতির কাজ, তবে কে লিখবে সেই "রসামৃতের" চিঠি? ভূপতি নিজে নিশ্চয়ই নয়। লিখবে—লেখাবে সে নন্দকে দিয়ে। চিঠির সে একটা খসড়া করে দেবে আর তাই নকল করে দেবে নন্দ। তাই খুঁটিয়ে-খুঁটিয়ে দেখলাম নন্দর সেরেস্তা—তার খাতা-পত্র। ভীষণ মিল পেলাম। আর, জানেন তো, যতই ধরে-ধরে লিখুক অক্ষরের আরম্ভ-করা ও শেষ-হওয়ার মধ্যেই মিল ধরা পড়ে।'

'তা পড়ুক, কিন্তু নকল করবার সময় নন্দ খসড়ার "জোড়"কে আসল চিঠিতে "জোর" লিখবে না?'

'লিখবে না।' সোমেন জোরের সঙ্গে বললে, 'কেননা সেও পূর্ববঙ্গীয়। ঐ "জোড়" বানানটা তার চোখে বিসদৃশ লাগবার কথা নয়। তা ছাড়া, ভাবলাম, তাকে দিয়েছে নকল করতে, সাধ্য কী তার যে একটা কমা-দাঁড়ি সে বদলায়।'

'তারপর?'

'নিয়ে পড়লাম কৃষ্ণকমলকে। নৃপতির সঙ্গে ভূপতির কী প্রকার সম্পর্ক ছিল। যা ভেবেছিলাম তাই শুনলাম সবিস্তারে। ভূপতি ছিল উড়নচড়ে, যা কিছু তাই করতে চাইত, কিন্তু নৃপতির কড়া শাসন ও ব্যক্তিত্বের সামনে মাথা তুলতে পারত না। মাইনে যা পেত তার পর্যন্ত হিসেব দিতে হত দাদাকে। দাদা ছিল তার সমস্ত রকম যথেচ্ছাচারের বাধা, তাই সে শেষ পর্যন্ত ঠাওরালে দাদাকে সরাবে, তা হলে পাবে সে সমস্ত সম্পত্তির উপর প্রভুত্ব—হবে সর্বেসর্বা। নন্দকে করলে সে সাকরেদ—কিন্তু পুরোপুরি তাকে বুঝতে দিলে না ব্যাপারটা।'

'বলো কী—এতদূর? ভাই ভাইকে—' ভানুবাবু কপালে চোখ তুললো।

'আর বলো কী! প্রমাণ পেয়ে গেছি হাতে-হাতে। নন্দ আর কর্মকার স্বীকার করেছে।'

'কে, সতীশ কর্মকার?'

'আদিত্য প্রিন্টিং প্রেসের কম্পোজিটর, নন্দর চেনা। সেই চিঠির

কাগজের একখানা সরিয়েছে দপ্তরির বাড়িতে যাবার আগে। নন্দর প্ররোচনায়। নন্দকে দিয়ে বলিয়েছে ভূপতি যে, তাকে শিগগিরই চাকরি দেবে তাদের সেরেস্তায়, এটুকু সামান্য কাজ করে দিলে। তারি জন্যে সতীশ তাগাদা করছে নন্দকে, মুখে আর চিঠিতে। দ্রুত কোনো ফল হচ্ছে না বলে সে অসন্তুষ্ট।'

'আর নন্দ?'

'সে স্বীকার করেছে যে ঐ চিঠি তারই লেখা—ভূপতির প্ররোচনায়। কিন্তু এমনি তার ভুল হয়েছে যে খসড়ার "জোড়"কে সে "জোর" করেনি। চোখে খটকাই লাগেনি তার। আর এমনি ধারা একটু ভুল না হলেই বা চলবে কেন? ঐ ভুলই ঠিক লাইন ধরিয়ে দিল। আর লাইন যখন পেলাম তখন দেখলাম সে একেবারে গন্তব্যস্থানে নিয়ে এসেছে।'

'তুমি বলতে চাও নন্দ কিছু জানত না?' ভানুবাবু উত্তেজিত হয়ে উঠলো।

'না। জানলেও এটুকু শুধু জানত একটা কিছু ফন্দি ভূপতির আছে, কিন্তু সেটা নৃপতিকে খুন করবার তা সে ঘুণাক্ষরেও ভাবতে পারেনি। দেখছেন না, বিষ-প্রয়োগের দিনই সকাল-বেলা লম্বা ছুটি দিয়ে নন্দকে পাঠিয়ে দিয়েছে বাড়িতে। অবিশ্যি, নন্দর পরে যখন সন্দেহ হবে, তখন তা মিটিয়ে দেবার রসদ ভূপতির হাতে এসে যাবে প্রচুর। নৃপতি, মানে বড়বাবু, কর্মচারীদের উপরও কোনদিন শিথিল ছিলেন না, তাই নন্দর মনোভাব ভূপতি, মানে ছোটবাবুর উপরই সদয় ছিল। ভূপতি ভেবেছিল অনেক সময় পাওয়া যাবে, কিন্তু মানুষ ভাবে অনেক কিছুই, ঘটনা ঘটে যায় আকস্মিক।'

ভানুবাবু তেমনি অসহিষ্ণু ভাবে বলে উঠলো: 'কিন্তু "রসামৃতে" গেল কেন?'

'"রসামৃতে" প্রফুল্ল ঢুকল বলে।'

'তার মানে?'

'তার মানে প্রফুল্লকে অনেকদিন ধরেই ভূপতি অনুসরণ করছে, প্রফুল্লর

চাকরি যাওয়ার পর থেকে। সে কেবলই চাচ্ছে যাতে সন্দেহটা কোনক্রমেই তার উপর না আবদ্ধ হয়। নৃপতিকে খুন করেছে সুবোধ চৌধুরী, আর সুবোধ চৌধুরীকে খুন করতে চেয়েছে প্রফুল্ল, আপাতদৃষ্টিতে এই দেখাবার জন্যেই সে মতলব ফেঁদেছিল। এবার, এই চোখে দেখুন ঘটনাটা, দেখবেন সমস্ত ঠিক-ঠিক মিলে যাবে।'

ভানুবাবু স্তব্ধ হয়ে রইলো।

'তাই চাটনির শিশি প্যাক করে পাঠানো চৌধুরীর কাছে, তাই "রসামৃতের" চিঠি, তাই সে চিঠি পড়বার অছিলায় নিজের কাছে রেখে দেবার চেষ্টা। রেজেস্ট্রি প্যাকেটটা নেবার জন্যে পিওনের আসার সময় বুঝে দেরি করে আফিসে আসা নৃপতির ইনফ্লুয়েঞ্জার ওজুহাতে। এবং সব শেষে ভয়ঙ্কর হঠকারিতা, নিজের জিভে সামান্য সে-বিষের স্বাদ নেয়া। ভাবুন একবার, কী জটিল অথচ কী সুশৃঙ্খল চক্রান্ত সে করেছিল, কিন্তু কী সামান্য একটুখানি বানানের ভুলের মধ্যে তার সমস্ত বৈফল্য ছিল সঞ্চিত হয়ে। তার বৈফল্যে আমাদেরই সফলতা। মনে আছে, সে বলেছিল এক ঢিলে দুই পাখি মারার কথা? কথাটা সে চৌধুরীর সম্পর্কে বলেছিল বটে কিন্তু আমার তখনই খটকা লেগেছিল, ওটা তার নিজের রচনা—চেয়েছিল সে নৃপতি আর চৌধুরীকে একসঙ্গে শেষ করতে। কিন্তু ঈশ্বর থাকুন আর নাই থাকুন, পুলিশ তো আছে, ছাড়া সে পায় কি করে?'

ভানুবাবু উত্তপ্ত উৎসাহে সোমেনকে জড়িয়ে ধরলো। তার পিঠ চাপড়ে বললে, 'কনগ্র্যাচুলেশনস!'

## এক

—বাবা, এই আমাদের রাম।

মিস্টার ডাট তাকালেন চোখ তুলে। কুণ্ঠিত একটি ছেলে দু' পা কাছে এসে দাঁড়ালো। বয়েস তেরো চোদ্দ হবে। দীপকেরই সমবয়সী।

কিন্তু দত্ত-সাহেবের দৃষ্টিতে তৃপ্তি ফুটলো না। ছেলেটি দেখতে নিতান্ত শ্রীহীন, পরনে মোটা ধুতি, গায়ে খাটো সার্ট, পায়ে ফিতে বাঁধা জুতো। সমস্ত মিলে কেমন যেন ভোঁতা, ফ্যাকাসে। সাহেব চোখ ফিরিয়ে নিয়ে বিকেলে-পাওয়া খবরের কাগজে মন দিলেন।

পাশেই, আরেকটা সোফাতে বসেছিলেন মিসেস ডট। ডাট-কে তিনি ডাঁটো করেছেন আরো একটু ছেঁটে দিয়ে, যেমন তাঁর আসল নাম লীলাবতীকে তিনি নিয়ে এসেছেন লিলিতে। শুধু উপেক্ষা তাঁর কৌতূহলকে দমন করতে পারলো না। জিগ্‌গেস করলেন—তোমার নাম কী?

—শ্রীরামচন্দ্র বন্দ্যোপাধ্যায়।

—বন্দ্যোপাধ্যায়! হাউ অড্! ইংরিজিতে কী বল? দত্তসাহেব স্থির থাকতে পারলেন না।

—ইংরিজিতেও বন্দ্যোপাধ্যায় বলি।

—লেখবার বেলায়?

—লেখবার বেলায়ও তাই।

—ঐ বন্দ্যোপাধ্যায়? ইম্‌পসিবল! সাহেবের সমস্ত গায়ে যেন স্ঁচ ফুটতে লাগলো। কত সময় নষ্ট হয় ও-কথাটা লিখতে গিয়ে তার খেয়াল আছে? এ-পাশে ও-পাশে কোন্‌খানে ক'টা 'ওয়াই' তা ঠিক করতেই তো প্রাণান্ত। কেন, ব্যানার্জি লেখা যায় না?

—তার চেয়ে আরো সহজ করে ব্যাণ্ডো লিখলেই তো চলে যায়। এ টিপ্পনিটা লীলাবতীর।

—আমাদের সব তাতেই একটা জবড়জঙ্গী ভাব, কিছুতেই স্পীড

আনতে পারি না চেহারায়। বিরক্তিতে দত্ত-সাহেবের মুখে গাম্ভীর্য ফুটে উঠলো—ঐ দেখ না, নামের আগে আবার একটা শ্রী! ক্যাড! ইংরিজিতেও ওটা লেখ নাকি? এস, আই, আর তো লিখবে না কেউ কোনোদিন, তাই নিজেই এস, আর, আই লিখে নি। তাই না?

রাম হাসলো। কিছু বুঝলো কিনা বোঝা গেল না, শুধু সলজ্জ ভাবে একটু হাসলো। নির্দোষ কোনো বোকামি ধরা পড়ে গেলে লোকে যেমন হাসে।

—তোমার বাবার কী নাম?

রাম ঢোঁক গিললো। বললে—পুলিন ব্যানার্জি।

—বাঃ, দত্ত-সাহেব উৎফুল্ল হয়ে উঠলেন।—দেখলে, কেমন একটা স্পীড ফুটে উঠলো! নইলে, তার বদলে—শ্রীপুলিনচন্দ্র—উঃ, সাফোকেটিং!

—পুলিনের চেয়ে পলিন অনেক বেশি স্মার্ট। লীলাবতী ফোড়ন দিলেন।

কিন্তু, নামটা হঠাৎ খুব চেনা মনে হলো কী? ব্যস্ত হয়ে দত্ত-সাহেব জিগ্‌গেস করলেন—কী করে তোমার বাবা?

দীপক লাফ দিয়ে বললে—এখানকার সি-এইচ ইনষ্টিটিউশনের সেকেণ্ড মাস্টার।

দত্ত-সাহেব আশ্বস্ত হলেন। আশ্বস্ত হলেন লীলাবতী। কলেজের একটা প্রফেসর শুনলেও বোধ করি কিঞ্চিৎ অস্বস্তি হতো। এ একেবারে তলদেশবাসী।

লীলাবতী সমবেদনাব্যঞ্জক সুরে বললেন—ইস্কুল মাস্টার যখন, অবস্থা তখন নিশ্চয়ই একটা কিছু হৈ-চৈ করবার মতো নয়। তবে তোমার গায়ে উনি অমন লম্বা ধুতি চাপিয়েছেন কেন?

তবে কি তার ন-হাত ছেড়ে আট-হাত ধুতি পরা উচিত? রাম ভ্যাবা-চাকা খেয়ে গেল। তার ধুতির দৈর্ঘ্যটাই দেখবার, স্থূলত্ব নয়?

—এর চেয়ে হাফ্ প্যান্ট পরলে কত কম খরচ পড়ে অথচ কত স্মার্ট হয় দেখতে—লীলাবতী মুখে একটা কারুণ্যের ভাব আনলেন।

লীলাবতীর দৃষ্টি অনুসরণ করে রামও তাকালো দীপকের দিকে। সত্যি দীপক তার চেয়ে কত বেশি চটপটে আর চালাক। কত বেশি প্রিয়দর্শন। তার তুলনায় সে একটি জড়পিণ্ড, কিম্ভূতকিমাকার। এবং এই বৈসাদৃশ্যের মূলে শুধু ঐ পোষাকের বিভিন্নতা। এত বড় কাপড় পরেও যেন তার লজ্জা নিবারণ হয় নি, এই শুধু মনে হতে লাগল বারে বারে।

—ওকে তবে কোন্ পার্টটা দিতে চাও? দত্ত-সাহেব ছেলেকে জিগ্‌গেস্ করলেন।

—যশোবন্ত সিংহের পার্টটাই ওকে ভালো মানাবে, বাবা। দীপক হাসলো।—বেশ মোটাসোটা আছেও দেখতে।

—আশ্চর্য, যাদের ঘরে সচ্ছলতা নেই তাদের ঘরেই স্বাস্থ্য! লীলাবতী বিজ্ঞের মতো মুখ করলেন।

রামের লজ্জা করতে লাগলো, কেন সে যথেষ্ট শীর্ণ নয়। অন্তত ততটুকু শীর্ণ, যেটুকুতে সে সম্ভ্রান্ত হতে পারতো এঁদের কাছে। এক মুহূর্তে সে একটা কঠিন অসুখের থেকে সেরে উঠতে পারে না?

—কেন, নন্দন কী দোষ করলো? ওর তো বেশ হচ্ছিল যশোবন্ত সিং। আসেনি ও?

—এসেছে বৈ কি।

রঙ্গমঞ্চে প্রবেশের মতো নন্দন দ্রুত আবির্ভূত হলো। নির্ভীক, সচেতন। বুকটা বিস্ফারিত। রামের তখন দুঃখ হতে লাগলো, কেন সে যথেষ্ট মোটা নয়। সে যদি কুঁজো, নন্দন তবে জালা। দুঃখ হতে লাগলো, নন্দন থাকতে তার যশোবন্ত সিং সুদূরপরাহত।

—দেখা যাক, কারটা ভালো হয়। দত্ত-সাহেব উঠে পড়লেন সোফা ছেড়ে।—এসো এবার তোমরা সব রিহার্সেলে। আর সব কোথায় ছেলেরা?

—লনে ওয়েট করছে।

—ডাকো সবাইকে।

হুড়মুড় করে ছেলের দল ড্রইংরুমের মধ্যে এসে পড়লো। পাড়া-বেপাড়ার ছেলে, তিন-তিনটে ইস্কুল থেকে বাছাই করা। সব এই তেরো

থেকে ষোলো'র মধ্যে। ভোরের রোদ্দুরে শিশিরের মতো চক্‌চক্ করছে।

কিন্তু তার বয়সী সব ছেলেরাই হাফ্-প্যাণ্ট পরে এসেছে আর কারুরই পা এমন বাক্স-বন্দী হয়ে নেই—রাম দেখতে লাগলো সবাইর গা ও পায়ের দিকে। এর আগে এমন একটা আশ্চর্য জিনিষ কেন যে সে লক্ষ্য করেনি ভাবলেও আশ্চর্য মনে হয়।

—তারপর, এদিকে এসো, দত্ত-সাহেব রামকে লক্ষ্য করলেন। —পড়ো দিকি যশোবন্তর এই সলিলকিটা।

রামের গলা আবেশে আচ্ছন্ন হয়ে এলো।

সম্প্রতি গ্রামাঞ্চলে ভয়াবহ বন্যা হয়ে গেছে। সমস্ত গ্রাম মাটির আশ্রয় ছেড়ে ভেসে উঠেছে জলের ওপর। সঙ্গে ঝড়—দুর্দান্ত ঝড়। কোথায় কার ক্ষেতখামার, লাঙ্গল-গরু, কোথায় কার স্ত্রী-পুত্র। আগাগোড়া জলের— অশ্রুজলের নির্লজ্জতা।

সেই বন্যার্তদের সাহায্যের জন্যে দত্ত-সাহেব ছোট ছোট ছেলেদের দিয়ে একটা নাটক করাচ্ছেন। নাটকটি লিখেছেন লীলাবতী। দেখে দিয়েছেন এখানকার কলেজের বাঙলার অধ্যাপক। সংশোধন করেন এমন তাঁর সাধ্য কী! তবে আওরঙ্গজেবের মুখে My God বা যশোবন্ত সিংহের মুখে Damm it কিম্বা শা'জাহানের মুখে What the blazes—এই জাতীয় ইংরিজি বুকনিগুলো একটু কেটে দিয়েছিলেন। বলেছিলেন—ইংরেজ তখনো এদেশে আসেনি।

লীলাবতী ঈষৎ বিনীত ভঙ্গি করে বলেছিলেন—ও-সব কলমের টানে এসে গেছে। কিন্তু যাই বলুন, ওদের মুখে বাঙলা চললে ইংরিজিই বা চলবে না কেন? ওরা কেউ তো আর বাঙালী ছিল না!

কোনো প্রতিবাদ করবেন না এই প্রথমে ঠিক করেছিলেন অধ্যাপক-মশায়। কিন্তু না করে পারলেন না। বললেন—কিন্তু আপনি তো বাঙালী। বাঙলায় লিখছেন।

কথাটা বিশেষ মনঃপূত হলো না লীলাবতীর। মনে করিয়ে দেওয়াতে

তিনি বরং যেন পদচ্যুত বোধ করলেন। কথায় শ্লেষ মিশিয়ে বললেন— ও, হ্যাঁ, ভুলে গিয়েছিলাম আপনি বাংলার মাস্টার!

সে যে কতদূর একটা হেয় কাজ, অধ্যাপকমশায় কোনোই ধারণা করতে পারেননি এতদিন।

নাটকের মধ্যে কি আছে না আছে কিছুই আসে যায় না, রঙ্গমঞ্চে দাড়িয়ে অভিনয় করবে এই রামের কাছে একটা অভিনব ব্যাপার। প্রায় স্বপ্নের মতো।

সত্যি, সে একটা স্বপ্নের জগতে এসে পড়েছে। চোখ খুলে রাখলে বিশ্বাস করা যায় না। একবার মনশ্চক্ষে দেখে নিল সে তার বাড়ি-ঘরের চেহারা, টিনের চাল আর টিনের দেয়াল আর এবড়ো-খেবড়ো মেঝে—আর সে তখন কোথায়, কাদের বাড়িতে! এরি নাম বোধ হয় অমরাবতী, ইন্দ্রের রাজধানী। জ্বলছে বিদ্যুতের চোখ, গাই গাইছে বিদ্যুতের তরঙ্গ। এর সঙ্গে তুলনায় তাদের বাড়ির লণ্ঠন, তাদের বাড়ির গোলমাল। যে গালচের উপর সে এই বর্বর জুতো নিয়ে দাঁড়িয়ে তার উপর শুতে পেলে সে নিজেকে ভাগ্যবান বলে মনে করত, কত সব দামা আসবাব চারিদিকে, শুধু বসবার আসবাব, ছড়িয়ে বসবার, ডুবে বসবার, ভেঙে বসবার, আধখানা হয়ে বসবার। আর তাদের বাড়িতে কিনা তক্তপোষ ছাড়া পা ঝুলিয়ে বসবার জায়গাই নেই। দত্ত-সাহেবের সঙ্গে তার বাবার কোনো তুলনার কথা সে মনে আনতেই পারলো না, কিন্তু দীপকের মার সঙ্গে নিজের মাকে গেল সে মিলিয়ে দেখতে। অনেকখানি সে টেনে এনেছিল মাকে, কিন্তু গয়নার ঔজ্জ্বল্যের কাছে সজ্জার ঐশ্বর্যের কাছে এসে তিনি হেরে গেলেন! বড্ড ম্লান দেখালো মার মুখ।

নন্দনকে যশোবন্ত সিংহ থেকে টলানো গেল না। সে রামকে হারিয়ে দিলে গায়ের জোরে তত নয়, যত গলার জোরে। তার আরো একটা জোর ছিল। তার বাপ এখানকার ডিপটি।

যশোবন্ত সিংহ কেন, অযশঙ্কর মুষিকও তার কপালে জুটলো না। তার উচ্চারণেই কি-একটা ত্রুটি থেকে গেছে যেটা সূক্ষ্মভাবে পূর্ববঙ্গীয়।

—ঐ বাঙালে টান থাকলে চলবে না কিছুতেই ! লীলাবতী নাকের উপরে ভাঁজ ফেললেন।

স্বয়ং সাজাহান বদ্ধ বাঙাল মুরাদ তো—চোর'কে 'চুর' ও—বোকাকে 'বুকা' বলছে, তাদের বেলায় লীলাবতীর সঘৃণ কোনো প্রতিক্রিয়া হচ্ছে না, বলছেন সেরে যাবে আস্তে-আস্তে, কিন্তু রামের বেলায়ই তাঁর নাকটা বেঁকে বসছে। তার কারণটা অত্যন্ত স্পষ্ট, সাজাহানের বাপ জজ আর মুরাদের বাপ সিভিল সার্জন।

কিন্তু—মেন-পার্টের একটাও না হোক কোনো অপ্রধান চরিত্রেও কি রামকে ঢোকানো যায় না ? রাম তাদের ক্লাশে মাননীয় ছেলে, প্রায়ই প্রথম কিম্বা দ্বিতীয় থাকে পরীক্ষায়, প্রতিযোগিতার ক্ষেত্র ছেড়ে সেও আসুক এই বন্ধুতার ক্ষেত্রে, এই ভারি ইচ্ছে দীপকের। কিন্তু কিছুতেই মাকে নরম করা যাচ্ছে না। প্রায়বারই যে রাম প্রথম হয় দীপককে ডিঙিয়ে ; রামের এই স্পর্ধাটাই তাঁর কাছে সহনাতীত।

অবশেষে জহ্লাদের পার্টটা ছেড়ে দিতে রাজী হলেন লীলাবতী। বললেন—যেমন চেহারা, মানিয়ে যাবে ঠিক।

কোনো একটা পার্টের সঙ্গে মানিয়ে যেতে পারবে এতেই রাম কৃতার্থ মনে করছে নিজেকে। হোক সে জহ্লাদ, হোক সে মৃত সৈনিক। তার ভারি ভালো লাগছে এই পরিবেশ, এই ধনৈশ্বর্যের উত্তাপ, রোমাঞ্চময় লাগছে রঙ্গমঞ্চে প্রথম অবতরণের স্বপ্ন।

—চমৎকার মেক-আপ হবে কিন্তু। দত্তসাহেবের মাথায় একটা পরিকল্পনা এলো।

—ও-সব মামুলি মেক-আপ নয়, আগাগোড়া কালী-মাখা, ঠোঁট আর চোখ সাদা-করা, কানে জবাফুল গোঁজা, রুমাল দিয়ে কপাল বাঁধা—ও-সব নয়।

—না না, তার চেয়েও হিডিয়াস। দত্ত সাহেব হাসলেন।

সেই হাসির অনুকরণ করে রামও হাসলো। বীভৎসকে সত্যি করে-বীভৎস ও নৃশংসকে সত্যি করে নৃশংস দেখানোর মধ্যেও বা কম কৃতিত্ব

কী! কিন্তু সে ভাবলো কেমন না-জানি মজাদার দেখতে হবে তাকে। আর তাকে দেখে মেমসাহেব কত না-জানি সুখী হবেন! বাবা বলেন, পরের সুখকে নিজের বলে ভাবো। মেমসাহেবের সেই সুখে নিজেকে সে কৃতার্থ মনে করলে।

বিকেলের ছায়া আসছে দীর্ঘ হয়ে। দত্ত-সাহেব এবার টেনিস খেলতে উঠবেন। আর লীলাবতী টেনিস ঠিক না খেললেও র‍্যাকেট হাতে করে স্বামীকে এগিয়ে দিয়ে আসবেন কোর্ট পর্যন্ত। তাই উঠতে হলো এঁদের।

ছেলেদের জন্যে আইস-ক্রীম এলো নীল কাঁচের বাটিতে। সবাইকে দিলে একেক করে, রামকেও। সে তো প্রায় বরফের মতোই জমে উঠলো বিস্ময়ে। জীবনে কোনোদিন সে এখনো চামচ দিয়ে কিছু খায়নি, হাতে চামচ নিয়ে সে ভাবলে সে একজন কৃতকীর্তি!

হাতে চামচ তো নয় গাঁইতি। চামচ ফেলে দিয়ে সে সরাসরি আঙুল ডোবালো তুষার-ননীর তালের মধ্যে। ছিটকে খানিক তার কাপড়ের উপর পড়লো বা গোঁফ গজিয়ে গেল ঠোঁটের উপর, কিছু আসে যায় না; ছেলের দল হাসছে বিদ্রূপের ভঙ্গিতে, তাতেও সে নির্বিকার। শেষ বিন্দুটি অবধি সে খাবে। বাবা বলেন—উদ্দেশ্যটাই আসল, সোপানটা কিছু নয়। খাওয়া নিয়ে হচ্ছে কথা আঙুল না চামচে, জিভ তা জানতে চাইছে না, পাকস্থলী তাতে নিশ্চেতন।

হঠাৎ বাইরে একটা তুমুল চেঁচামেচি শোনা গেল। যেন অনেক লোক হৈ-হৈ করতে করতে এদিকে ছুটে আসছে। যেন আক্রমণ করতে আসছে—এমন তাদের সম্মিলিত কণ্ঠস্বরের তেজ।

কারা এরা? আসছে তো আসছেই, পিঁপড়ের জাঙালের মতো। স্ত্রী, বুড়ো, শিশু। কাপড়ের ক'টা আঁশ ঝুলছে গায়ে। পেট-পিঠ সমান।

—কারা এরা? ভীত মুখে লীলাবতী জিগ্‌গেস করলেন।

কে একজন বললে—হাঙ্গার মার্চার্স। বানে বাড়ি-ঘর সব ভেসে গেছে বলে খেতে এসেছে সহরে এবং প্রথমেই খোদ কর্তার দুয়ারে।

—কী সর্বনাশ! গেট খুলে ঢুকে পড়লো যে লনের মধ্যে! লীলাবতী আঁতকে উঠলেন।

— যাই, দেখি, ঠাণ্ডা করিগে। দত্ত-সাহেব ভঙ্গিতে দৃপ্তি এনে এগিয়ে গেলেন জনতার সম্মুখে।

—বন্দুক নিয়ে যাও। লীলাবতী চেঁচিয়ে উঠলেন।

—এদের জন্যে এই টেনিস-র‍্যাকেটটাই যথেষ্ট। হাসলেন দত্তসাহেব।

উত্তেজিত কণ্ঠস্বরটা আস্তে আস্তে শোকাকুল আর্তনাদে নেমে এলো, শেষকালে একেবারে নির্জলা কাকুতিতে। তাদের এই দুর্দশা দেখে দয়া কি হবে না বড়লোকের? শেষকালে এই হলো তাদের বুলি।

সাহেব ওদেরকে 'ভাই' বলে সম্বোধন করলেন, মিষ্টি করে কথা কইলেন, সরকার থেকে টাকা ধার দেবার প্রতিশ্রুতি দিলেন। ক্লান্ত জনতা আস্তে আস্তে ছত্রভঙ্গ হয়ে মিলিয়ে গেল।

—মিষ্টি কথায় শত্রুকে পর্যন্ত নিরস্ত্র করা যায়, এ তো সামান্য খিদে ভোলানো।

সাহেব র‍্যাকেটটা দোলাতে দোলাতে হাসতে-হাসতে ফিরে এলেন ড্রয়িংরুমে।

রামের কাছে খিদে জিনিষটা খুব সামান্য বলে মনে হলো না, লোক-গুলো চলে গেলেও দু' একটা ক্ষুধাক্লিষ্ট কুৎসিত মুখ সে যেন দেখতে লাগলো জানলার আশে পাশে। রাম তাকালো ছেলেদের দিকে। সবারই প্লেট সমান শূন্য।

## দুই

বাড়ি ফিরে এসে নিজেকে রামের ভারি দুঃখী মনে হতে লাগলো, ভারি অকৃতার্থ। একি একটা বাড়ি, না গুহা? না কেঁচোর গর্ত? আট টাকা ভাড়ার বাড়ির আর কী খোলতাই হবে! আর, পঞ্চাশ টাকা মাইনের যে মাস্টার তার বাড়ি এমনি হবে না তো কী! মেঝে যেন নদীর ঢেউয়ের

মতো, খেতে বসলে ঠিক মতো থালা বসে না; আর গোঁজা দিয়ে তক্তপোষের চার পায়া খাড়া করে রাখতে প্রায়ই একটা ময়দানবের মেহনৎ লাগে! একলা ঘরে একলা খাটে দীপকের বিছানা। চোখ দিয়ে ছোঁয়া যায় তার ধবল কোমলতা। আর তাদের তিন ভাইয়ের জন্য যে তক্তপোষ তাতে মল্লযুদ্ধ না করে সুচ্যগ্র তোষকও পাওয়া যায় না। দীপকের আলাদা টেবিল-চেয়ার আর সে কিনা মেঝেতে মাদুর বিছিয়ে পড়ে, কুলুঙ্গিতে রাখে তার বই-খাতা। আর, রাত্রে সে খাবে কী? মনশ্চক্ষে সে দেখতে পাচ্ছে, জোলো কড়াইয়ের ডাল আর কুমড়ার ঘ্যাঁট! দীপকের বাড়িতে নিজের কানে শুনেছে সে মুরগির আর্তনাদ! কোনো একটা প্রাণীর আর্তনাদে যে এত আনন্দ থাকতে পারে এই বা কে জানতো!

কোনো নিয়মে কি বদ্‌লে যেতে পারে না এই বিশ্ববিধান?

রাম একবার ভাবলো তার অপরিণত কল্পনায়। ভাবলো, কোনো কৌশলে সে কি দীপকে রূপান্তরিত হয়ে যেতে পারে না? জ্বলতে পারে না সেই আলাদিনের বাতি?

দেখলো, লণ্ঠনের আলোতে বাবা তাঁর পুঁথি-পত্রের স্তূপ নিয়ে বসে ঘাড় নীচু করে কাজ করছেন। যত নিঃশব্দেই সে আসুক আর যত গভীরেই তিনি মনোনিবেশ করুন, রাম কিছুতেই তাঁর প্রশ্নের স্পর্শ এড়িয়ে যেতে পারলো না।

—এত দেরি হলো কেন রে, রাম? পুলিনবাবু জিগ্‌গেস করলেন।

—দেরি হয়ে গেল, বাবা। রামের জিভের ডগায় একটা জ্বলন্ত মিথ্যে কথা শেষ পর্যন্ত নিবে গেল।

যাক, বেঁচেছে। বাবা চোখ তুলে তাকান নি তার দিকে! মুখোমুখি কিছু জিগ্‌গেস করে আট্‌কে রাখেননি সামনে! ভয়ে রামের বুকের ভিতরটা পর্যন্ত কেঁপে উঠলো। বাইরে থেকে কিছু বোঝা যাচ্ছে না, এ আশ্বাসে তার শান্তি নেই, কেননা বাবা চামড়ার উপর চোখ রেখে হাড় পর্যন্ত দেখে নেন।

একমাত্র মা ভরসা। মা তাকে বুঝবেন নিশ্চয়ই।

—কিছু খাচ্ছিস না কেন ? পুলিনবাবু জিগ্গেস করলেন খেতে বসে।

—ভালো খিদে নেই, বাবা।

—তবে খাসনে।

কিন্তু মা উঠলেন ফোঁস করে।—খিদে নেই কী! সেই কখন ইস্কুল থেকে এসে ছাতুর দুটো মোয়া খেয়ে বেরিয়েছিস, পেটে তো এখন খাণ্ডবানল জ্বলবার কথা! নে, সামনের ভাত ফেলতে পারবি না একটাও।

অগত্যা কুমড়োর ঘ্যাঁট দিয়ে গরস পাকাতে হলো। মা যে কত কম বোঝে।

—খিদে নেই যখন, তখন জোর করে খাওয়াতে গেলে অসুখ করবে। বাবা কেমন বিচক্ষণ। কেন খিদে নেই তার কারণটা পর্যন্ত জানতে চাইছেন না।

—তাই বলে, ভাত ও ফেলে দেবে নাকি ? লোকে একমুঠো ভাতের জন্যে কুকুরের মতো ঘুরে বেড়াচ্ছে! এই তো গাঁ থেকে দলে-দলে ক্ষুধার্তরা এসেছিল মিছিল করে—মা সুধাময়ী, ঝংকার দিয়ে উঠলেন, যাতে ক্ষুধার্তের প্রতি বেদনার চেয়ে ক্ষুধাহীনের প্রতিই রাগ বেশি।

—হ্যাঁরে কী হলো রে ওদের, জানিস কিছু ? পুলিনবাবু তাকালেন রামের দিকে।—শুনলুম, প্রথমেই নাকি গিয়েছিল সাহেবের কুঠিতে!

—কিচ্ছু হলো না বাবা। যেমনি এসেছিল তেমনি চলে গেল ওপারে। কিচ্ছু না জুটলেও কিচ্ছু গোলমাল করেনি। সেইজন্যেই তো আমাদের—একটা মারাত্মক স্বীকারোক্তির পারে এসে রাম প্রাণপণে বল্গা টেনে ধরলো।

পুলিনবাবু তাকালেন জিজ্ঞাসু চোখে।

সেইজন্যেই আমাদের ফিরতে দেরি হয়ে গেল। দেখছিলুম এতগুলি লোক কী করে নদী পার হয়! বিস্তর নৌকা নিয়ে এসেছিল, বিস্তর লাঠিসোটা। টলতে টলতে সামলে নিয়েছে রাম।

—এত সাজ-সরঞ্জাম করে এসেও খালি হাতে ফিরতে হলো ওদের ? সাহেব কী বললে কিছু শুনেছিস্ ?

যেন নিজের কর্ণে শুনেছে এমনিভাব করে অথচ পরমুহূর্তেই বিপদ স্মরণ করে গম্ভীর হয়ে রাম বললে—কিছুই বলতে হলো না ওদেরকে। শিগ্‌গিরই তোমাদের ব্যবস্থা করে দিচ্ছি এই আশ্বাসেই ওরা বিশ্বাস করে চলে গেল।

—আর কী বা করবে! অসহায়ের মতো বললেন সুধাময়ী।

—আমাদের এই আপাতদুঃখের দেশে পরকালের আশ্বাসই তো একমাত্র সান্ত্বনা। পুলিনবাবু বললেন করুণ মুখে।

অন্য সময় হলে রামেরও মন হয়তো সহানুভূতিতে সিক্ত হয়ে উঠতো; বলতে কি, নীল কাচের প্লেটে সাদা আইস-ক্রীম খাবার সময়ও সে যেন জানালার ওপারে ক্লিষ্ট ও লুব্ধ কতগুলি কাতর মুখের ছায়া দেখছিল, কিন্তু এখন তার চোখের পর্দা গিয়েছে সরে, পরের শূন্য উদরের চেয়ে নিজের পূর্ণ উদরের চিন্তাটাই তার এখন বেশি! আর উদর যখন পূর্ণ থাকে তখন পরের ক্ষুধার পরিমাপ করে, লোকের এমন সাধ্য কী!

সুধাময়ী যেন অঘটনের একটা আভাস পাচ্ছিলেন মনে-মনে, পাছে ছেলে বিব্রত হয় তার বাপের সামনে তাই কিছু সরাসরি জেরা করছিলেন না—সত্যি মাদের কী কোমল পক্ষপাত—রাম যেন আশ্রয় খুঁজে পাচ্ছিল তার মার চোখে, তার দৌর্বল্যের প্রতি দয়া, তার স্পৃহার প্রতি একটু প্রশ্রয়।

—যা, খিদে নেই যখন, ভাতগুলো চটকাতে হবে না আর। সুধাময়ী বললেন স্নিগ্ধভাবে।—শরীর ভালো না থাকে, ঘুমো গে যা।

উঃ, কতক্ষণে যে মার কাজ ফুরোয়—বিছানায় এ-পাশ ও-পাশ করে বিনিদ্র অপেক্ষা করতে লাগলো রাম। খুঁটিনাটি কত কাজ যে তাঁর হাতের স্পর্শ পাবার জন্যে উঁকিঝুঁকি মারছে তার লেখা-জোখা নেই। রাত এখন নিঃশব্দতায় পাথর হয়ে রয়েছে। পাশের ঘরে বাবার লণ্ঠন গিয়েছে নিবে, ছোট ভাইবোনগুলো কখন কোন্‌টা ধনুকের মতো গিয়েছে বেঁকে, বিড়ের মতো উঠেছে পাকিয়ে, কোনটার বা রোডস-দ্বীপের পিত্তলমূর্তির চেহারা।

ঠিক, মা এসেছেন কাছে। বললেন—ঘুমুতে পাচ্ছিস না কেন, রাম? অসুখ করেছে?

রাম হাসলো, বললে—তোমার সঙ্গে কথা আছে বলে জেগে আছি, মা।

ছেলের গলার স্বরটা অস্ফুট দেখে সুধাময়ী কৌতূহলী হলেন। বললেন—কী কথা?

—বাবা ঘুমিয়েছেন?

—অনেকক্ষণ। কিছুটা যেন শঙ্কা ফুটে উঠলো সুধাময়ীর কণ্ঠস্বরে।—এমন কী কথা?

রাম উঠে বসলো। উত্তেজনাকে যথাসাধ্য চেপে রেখে বললে—আগে একটা সামান্য জহ্লাদ ছিলাম মা, তারপর পোষাক বদলে সম্ভ্রান্ত একজন সেনাপতি হয়েছি, আর একটু যদি মা ফিনিশিং টাচ দেওয়া যায় তা হলেই রাজপুত্র কিংবা স্বয়ং রাজা হয়ে যেতে পারি। ম্লান আলোতেও রামের চোখের উৎসাহ সুধাময়ী স্পষ্ট দেখতে পেলেন।

সত্যিই তো, মাকে সব বলতে হবে বুঝিয়ে। জহ্লাদ পর্যন্ত ঘটনাটা কারণ ততক্ষণ পর্যন্ত সে পরিত্যক্ত অবহেলিত। নিঃসম্পদ শোভাহীন। কিন্তু হাঙ্গার-মার্চার্সরা যখন প্রত্যাখান হয়ে ফিরে গেল শান্তিতে, আর সাহেব যখন তাঁর মিষ্টি কথার শক্তি দেখে উৎফুল্ল হয়ে বললেন ছেলেদের ভাত খেয়ে যেতে তখন থেকেই সুরু হলো রামের সৌভাগ্যসূচনা। অবিশ্যি প্রথম বাছাইয়ে তাকে অনিচ্ছুকদের দলে ঠেলে ফেলে মেমসাহেব প্রায় তাকে বাদ দিয়ে দিচ্ছিলেন কিন্তু দীপক তাতে রাজী হলো না। সে এসে তার হাত ধরলো, বললে—আমাদের বাড়িতে খেতে কি তোমার আপত্তি আছে? মোটেই তার আপত্তি ছিল না, কিন্তু মেমসাহেব বলে উঠলেন—এ তোমার জিগ্‌গেস করতে যাওয়াই ভুল, দীপু! দেখছ না, বামুন-পণ্ডিতের ঘরের ছেলে, পুরুত-ঠাকুরের মতো হাঁটু-অবধি কাপড়ের ঝুল! দীপক বিমর্ষ হয়ে জিগ্‌গেস করলে—তুমি জাতি-ভেদ মানো? হঠাৎ দাঁড়াবার জায়গা পেয়ে রাম সোল্লাসে বলে উঠলো—কক্ষুখনো না।

তাকে আর তখন ঠেকায় কে! দীপক তাকে টেনে নিয়ে এল তার আভিজাত্যের কোটরে, জজ ম্যাজিষ্ট্রেট সিভিল সার্জন এস-ডি-ওর ছেলেদের পঙক্তিতে। নিয়ে গেল তাকে তার নিজের ঘরে, তার অন্তরঙ্গতার নিভৃতিতে। সে মোটেই খুসি নয় যে রাম হবে শুধু একটা হত্যাকারী, রামকে সে চায় তার বিরুদ্ধ চরিত্রে, তার সংঘর্ষের প্রতিবেশিতায়—দীপক যদি আওরঙ্গজেব তবে রাম শিবাজী! কিন্তু সে-পথ বন্ধ করে দিয়েছে তার পোষাকের দীনতা। তাই দীপক তার বাক্স খুলে একটা হাফ্‌প্যান্ট বের করে দিল তার জন্যে। ওদের জামা-কাপড়ের অর্ডার হয় ডজন অনুসারে, তাই যে কটা বের করলো রামের পছন্দের জন্য, সব কটাই নতুন, আর কী আশ্চর্য একটুখানি এঁটে বসলেও মানিয়ে গেল তার গায়ে। সত্যি, রাম প্রথমে নিতে চায়নি, কিন্তু দীপক বললে হেসে, এ দিয়ে যদি মেন পাট একটা হয়, তো মন্দ কী। তা ছাড়া, অতগুলি একসঙ্গে তার রাখবার কোন অধিকার নেই। প্যান্টের সঙ্গে সঙ্গে পায়ের সংখ্যা তো-কই তার বৃদ্ধি পাচ্ছে না?

তারপর বলবো কি মা, ভোজবাজি হয়ে গেল। মেমসাহেব চোখ রগড়াতে লাগলেন। বললেন—এ কী, জোনাকী যে চাঁদ হয়ে উঠেছে!

—তবু কলঙ্ক এখনো আছে খানিকটা। সাহেব বললেন হাসিমুখে—পায়ে মোজা নেই, জুতোয় কালি পড়েনি তিন কালে, আর মাথার চুলগুলো যেন শজারুর কাঁটা। যাক, জহ্লাদের থেকে তুমি প্রমোশন পেয়ে গেলে রাম, তুমি এখন সেনাপতি মীরজুমলা।

ছেলের দলের সঙ্গে রামও খোলা গলায় হেসে উঠলো।

রাত্রে জুতোয় কালি লাগানোর অর্থ হয় না, নাপিতও হাতের কাছে হাজির নেই। কিন্তু দীপকের মোজা নিয়ে অনেক সে টানা-হেঁচড়া করেছিল কিন্তু কিছুতেই গোড়ালির বিন্ধ্যাচল সে অতিক্রম করতে পারলো না। তাই এখন, মা, তিনটে বিষয়ে যদি কিছু সংস্কার করা যায় তবে মীরজুমলা থেকে নির্ঘাৎ সে দারা কিম্বা সুজায়, এমন কি সাজাহানে পর্যন্ত উন্নীত হতে পারে। মা কি তাকে সাহায্য করবে না একটুও?

সুধাময়ীর বিস্ময়ের মাত্রাটা প্রায় যায়-যায়। রামের কাঁধের উপরে হাত রেখে জিগ্‌গেস করলেন—এ সব কী, কিছু বুঝতে পারছি না যে!

—ও হরি, আসল কথাটাই যে তোমাকে বলা হয় নি! আমাদের 'ছেলেদের সাজাহান' নামে যে একটা নাটক হচ্ছে! এমন করে লেখা যাতে মেয়ে-টেয়ে না ঢুকতে পারে। আর নাটকটা হচ্ছে কোথায় জান? টাউন হলের স্টেজে। সামিয়ানা খাটিয়ে নয় বাঁশের মাচা বেঁধেও নয়। আজ্ঞে হ্যাঁ, দস্তুরমতো টিকিট লাগবে দেখতে। কে কিনবে বলছো? সাহেব আর মেম সাহেব জোর করে কিনিয়ে ছাড়বেন।

সুধাময়ী রামের চুলে হাত বুলুতে-বুলুতে বললেন—তোর প্লে দেখতে আমাকেও টিকিট করতে হবে।

যাতে না হয় তারি জন্যেই তো পাট নিচ্ছি মা। কথা উঠেছে মেন পাটওয়ালাদের পাশ দেয়া হবে। মেডেলও তাদের জন্যে, তারই জন্যেই তো আগের লাইনে গিয়ে দাঁড়াতে হচ্ছে। তারই জন্যেই তো তোমার কাছে একজোড়া মোজা চাই মা!

—মোজা চাই, কিন্তু দীপকের প্যাণ্ট তুমি নিয়ে এসেছ নাকি, সত্যি? কই কোথায়?

—এই যে রেখে দিয়েছি বালিশের নীচে। আমার তো আর আলাদা ট্রাঙ্ক নেই!

সুধাময়ী খানিকক্ষণ চুপ করে রইলেন, বললেন—প্লেটা হচ্ছে কেন?

—কী আশ্চর্য, গোড়ার কথাগুলিই আমার খালি ভুল হয়ে যাচ্ছে। ঐ যারা বন্যায় ভেসে গেছে মা, ঝড়ে গেছে ভেঙে, ঐ যারা আজ মার্চ করে হেঁটে গেল সহরের মধ্য দিয়ে, তাদেরই অবস্থার কিছুটা উপশম করবার জন্যে। ওদের জন্যে আমাদের সবাইরই কি কিছু-না কিছু করা উচিত হবে না? তারি জন্যেই তো এত আয়োজন আমাদের।

—কিন্তু ওদের না খাইয়ে খেলে তো শুনি তোমরাই। সুধাময়ীর কণ্ঠস্বর কেমন করুণ শোনালো।

—কিন্তু অত লোককে তো আর রাইস-কারি খাওয়ানো যায় না। আর

দায়িত্ব তো শুধু একলা সাহেবের নয়, সমস্ত সহরবাসীর। আর ভগবান যাদের মেরেছেন—

সুধাময়ী বুঝলেন রাম যেন কার প্রতিধ্বনি করছে। বললেন—তোমরা সবাই রাইস-কারিই খেলে বুঝি ?

—হ্যাঁ মা, মাংস। সেই পরেশ ঘোষালের মেয়ের বিয়েতে একবার খেয়েছিলাম, মা। আর এ তোমার পাঁঠা নয় মা, পাখি। আমার নামের পাখি। রামের চোখ উজ্জ্বল হয়ে উঠলো, কিন্তু পরমুহূর্তেই নিষ্প্রভ হয়ে গেল —মার মুখে তার সমর্থনের আভাস না পেয়ে। বললে—দোষ করেছি কি মা ? বাবা বকবেন শুনলে ?

—কি, মুরগি খেয়েছ বলে ? মুরগি সম্বন্ধে ওঁর রাগ আছে বলে তো শুনিনি।

—কিন্তু যদি শোনেন, দীপকের প্যান্ট পরেছি আমি।

—তাতেও তো রাগের কোনো কারণ দেখছি না।

নিশ্চিন্ত প্রসন্নতায় রাম বললে—আমাকে যদি কোনো বন্ধু কোনো জিনিস উপহার দেয় তা গ্রহণ না করাটাই তো দোষ।

—যদি অবিশ্যি তাতে তোমার দারিদ্র্যের প্রতি না কোনো কটাক্ষ থাকে, তোমার মনে না ঘা পড়ে।

—কিন্তু দীপকের এ-দেয়াতে ও-সব কিছুই নেই, মা। ও চায় আমাকে বন্ধু বলে, ওর পাশটিতে। ওর বাবা-মা মাঝখানে যে-বেড়াটা রাখতে চান তুলে সেটা ও ভেঙে দিতে চায় শুধু।

—তাই মনে হয়।

—কিন্তু বাবাকে তবু বড্ড ভয় করছিলো আমার। প্যান্টের উপর মোটা ধুতিটা বাবার চোখে পড়লে নিশ্চয়ই ধরা পড়ে যেতাম। উনি তো তোমার মতো এতক্ষণ কথা বলেন না আমার সঙ্গে, তাই ওঁকে কিছু বোঝানোও যায় না ভাল করে। প্যান্ট তো আমিও পরতাম আরো ছেলেবেলায়, এখনো না-হয় পরলামই আরো কটা দিন, আর তা নিখরচায়। তুমি বলো, আপত্তি থাকবার কিছুই কারণ হতে পারে না।

—হওয়া উচিত নয়। তবে একটা কথায় ঘাবড়াচ্ছি একটু।

—কি? রামের মুখ কালো হয়ে গেল।

—উনি হয়তো বলবেন—হাফ-প্যাণ্টে নবাব বাদশা হওয়ার চেয়ে মোটা ধুতিতে জহ্লাদ হওয়াও ভাল।

—কিন্তু নবাব বাদশা না হতে পেলে যে পাশ পাওয়া যায় না। পাশ না পেলে মাকে দেখানো যায় না আমার অভিনয়। আর, মা না দেখলে তো আমি কার দিকে চেয়ে ইনস্‌পিরেশন পাবো?

সুধাময়ী রামের মাথায় হাত বুলুতে লাগলেন।

—জুতোয় কালি আমি লাগিয়ে নেব যে করে হোক, চুল ছেঁটে নেয়াটাও কঠিন হবে না, তুমি শুধু আমাকে এক জোড়া মোজা কেনবার পয়সা দাও।

## তিন

সবাই এসেছে সাজ-ঘরে, কাঁটায় কাঁটায় সাতটার সময় প্লে আরম্ভ, কিন্তু রাম কোথায়? রামকে কোথায়ও খুঁজে পাওয়া যাচ্ছে না যে!

কী ভয়ানক কথা! রাম ছাড়া প্লে হবে কি ক'রে? সবাই এ-ওর মুখ চাওয়া-চাওয়ি করতে লাগলো। পোষাকে-আসাকে আরো বেশি তার উন্নতি হওয়াতে সে যে এখন যশোবন্ত সিংহ। তাকে ছাড়া প্লে আর রাম ছাড়া রামায়ণ প্রায় এক কথা।

সাহেব একেবারে তেলে বেগুনে জ্বলে উঠলেন।—সবাইকে দু'ঘণ্টা আগে আসতে বলে দিয়েছি, এখন দেখ দেখি কাণ্ডটা! পাঁচশো টাকার উপরে টিকিট বিক্রি করেছি ঘুরে-ঘুরে—এমনিভাবে পণ্ড হয়ে যাবার জন্যে?

কর্মকর্তার দলের একজন বললেন—হঠাৎ কোনো অসুখ-বিসুখ করেনি তো?

ছেলেদের দলের কে বললে—না, সকালে দেখেছি তাকে বাজার করতে।

—খোঁজ নাও, খোঁজ নাও শিগ্‌গির। সাহেব নিজের হাত কামড়াবেন, না, হাতের কাছের কাউকে আচমকা কামড়ে দেবেন বুঝতে পারছেন না। —আর, অসুখ সত্যি হ'লেই বা লাভ কী? আচ্ছা, হোক্ অসুখ আমি দেখে নিচ্ছি কী ক'রে তা সারে। তোমাদের কারুর মুখস্থ আছে যশোবন্ত সিংহের পার্ট?

ছেলেরা কেউ এগুলো না।

—তবে যে অসুখই হোক, নিয়ে এস ছোঁড়াকে চ্যাং-দোলা করে। আর যদি অসুখ না দেখ, চুলের ঝুঁটি ধরে টেনে হেঁচড়াতে হেঁচড়াতে আনবে। জায়গায়-জায়গায় লোক চলে যাও এখুনি। সাহেব হাতের ঘড়ির দিকে তাকালেন।—যেমন ক'রে পারো যশোবন্ত সিংহকে আনতেই হবে স্টেজের উপর। পারের কাছে এনে আমার ভরাডুবি করবে নাকি?

—সে আসবে না, সার। প্রথম দৌবারিক পার্টের নিরীহ ছেলেটি বললে।

—আসবে না? সাহেবের মাথায় প্রায় বজ্রাঘাত হলো।—কেন? হয়েছে কী?

—তার বাবা তাকে আসতে দেবে না।

—কে তার বাবা?

—কর্মকর্তাদের মধ্যে কেউ বললেন, ইস্কুল-মাস্টার, নলিন না পুলিন বাঁড়ুয্যে তার নাম!

No objection if he is fool-in সাহেব ছেলেটির প্রতি মুখিয়ে উঠলেন—কেন আসতে দেবে না শুনতে পাই?

ছেলেটি ভয়ে মুখ কাচুমাচু ক'রে বললে—আমি ঠিক জানি না, তবে যা শুনেছি—

—তাই বলো না—সাহেব ধমক দিয়ে উঠলেন।

—ওর বাবা নাকি বলেছেন যে রাজা-রাজড়ার পার্টের চেয়ে জহ্লাদের পার্ট নেওয়াই ওর উচিত ছিলো।

—তা না হ'লে আর ইস্কুল মাস্টার হবে কেন? বলি, ব্যাখ্যাটাও কিছু শুনেছ?

—শুনেছি। ছেলেটি শুষ্ককণ্ঠে বললে—রাজা-রাজড়ার পার্ট নিতে তাকে অনেক হীনতা স্বীকার করতে হয়েছে, নিজের যা পোষাক তা ছেড়ে অন্যের পোষাক পরতে হয়েছে, অনাবশ্যক জুতো-মোজা কিনতে হয়েছে, চুল ছাঁটতে হয়েছে চুল বড় হবার আগেই। মাস্টারমশাই বলেন, এগুলি ওর আত্মসম্মানকে ছোট করেছে। তাঁর মতে, ওর উচিত ছিল প্লেতে একদম না ঢোকা—যেখানে পয়সা বা পোষাক দিয়ে যোগ্যতার বিচার চলে; কিম্বা একবার জহ্লাদের পার্টে মনোনীত হবার পর সেই জহ্লাদের পার্টেই লেগে থাকা। সে মুখেই কালি মাখাতো, কিন্তু এখন সে তার মনুষ্যত্বে কালি মাখিয়েছে। সে কালিমা তিনি বার করতে দেবেন না লোকের সামনে। রামকে তিনি আটকে রেখেছেন বাড়ির মধ্যে।

সাহেব বেছে-বেছে ঠিক করলেন বিহারীবাবুকে। বললেন—যে ক'রেই হোক, রামকে উদ্ধার ক'রে আনতে হবে, সঙ্গে তার বাপকেও। দরকার হ'লে গ্রেপ্তার করতেও পেছপাও হবে না।

পুলিন তাঁর বাড়ির সামনেকার খোলা জমিটুকুতে পাইচারি করছিলেন। সানুচর বিহারীবাবু তাঁর কাছে এসে হাজির হলেন। কোনো ভূমিকা না করেই সরাসরি জিগ্‌গেস করলেন—আপনার ছেলে কোথায়?

তপ্ত শলাকার মতো প্রশ্নটা পুলিনকে বিঁধলো। কিন্তু তিনি গলার স্বরে একটুও উত্তাপ ফুটতে দিলেন না। বললেন—আমার কোন্ ছেলের কথা বলছেন?

—আপনার অতশত খবর কে রাখতে গেছে মশাই? নাম যদি আপনার দশরথ হতো, তবে না-হয় বলতে পারতাম, বড় ছেলে।

—রামের কথা বলছেন? হ্যাঁ, আমার বড় ছেলেই বটে।

—কৃতার্থ করলেন। দয়া করে এখন তাকে একবারটি ডেকে দেন দেখি।

পুলিন সহজেই আঁচ করতে পারলেন। কিন্তু মুখের নির্লিপ্ততা এতটুকু নষ্ট হতে দিলেন না। বললেন—তাকে আপনার দরকার?

—আমাদের দরকার নয় মশাই, স্বয়ং দত্তসাহেবের দরকার। আজ যে তাদের প্লে, খবর রাখেন না কিছু? বিহারীবাবু হুঙ্কার দিয়ে উঠলেন।

—হ্যাঁ, রাখি বৈ কি। টিকিট পর্যন্ত একখানা কিনেছি। এই দেখুন। পুলিন তাঁর সার্টের পকেটে হাত রাখলেন।

—টিকিট কিনেছেন, কিন্তু আপনার ছেলে কোথায়? বিহারী তাঁর হাতের লাঠিটা একবার ঠুকলেন মাটির উপর!—তার যে যশোবন্ত সিংহের পার্ট!

—জানি। পুলিনের চেহারায় বিস্ময় বা উদ্বেগের এতটুকু আভাস নেই।

—জানেন, কিন্তু ছেলে যে আপনার এখনো পৌঁছয়নি টাউন-হলে। ঠিক সাতটার সময় আরম্ভ, কিন্তু এখনো তার টিকির দেখা নেই। কোথায় আছে সে?

—কোথায় আবার থাকবে! বাড়িতেই আছে।

—বাড়িতেই আছে? বিহারীবাবু যেন নিমেষে উবে গেলেন। দম নিয়ে বললেন—তার অর্থ? থিয়েটারের কথা ভুলে গেছে সে।

—তেমন তো মনে হয় না!

—তবে?

—তাকে আমি যেতে বারণ করে দিয়েছি। সে যাবে না।

—যাবে না? বিহারীর হাত থেকে লাঠিটা খসে পড়লো। মুহূর্তে লাঠিটা কুড়িয়ে নিয়ে আক্রমণোদ্যত ভঙ্গিতে বললেন—কেন যাবে না শুনি?

—এই তো বললাম—আমি তাকে যেতে নিষেধ করে দিয়েছি।

বিহারী লাঠিটা আবার ঠুকলেন সরোষে।—কেন নিষেধ করেছেন শুনি?

—তার জবাবদিহি আপনাকে আমি দিতে পারবো না। ছেলে আমার, আমি তার অভিভাবক, আমি যা বলবো তাই সে শুনবে। এতে আর কারুর কর্তৃত্ব ফলাবার জায়গা নেই।

বিহারী হঠাৎ তাঁর গলার স্বর নরম করে আনলেন। বললেন—একটু অনুনয়ের ভঙ্গিতে—কিন্তু সে না গেলে প্লে যে বন্ধ হয়ে যায়।

—প্লে বন্ধ হয়ে যাক এই তো আমি চাই।

—বন্ধ হয়ে যাবে? এতদিন এত হৈ-চৈ সব ব্যর্থ হয়ে যাবে? টিকিট কিনে দেখতে এসে ফিরে যাবে সবাই?

—যাক না ফিরে, যাওয়াই তো উচিত। বন্যাপীড়িতদের সাহায্যের জন্যে চাঁদা দিয়ে তার বিনিময়ে সবাই নিজের নিজের স্ফূর্তি চান, এই তো যথেষ্ট লজ্জা। বন্যার নামে, মানব-হিতের নামে কারুর মুঠ খুলবে না, খুলবে শুধু এই থিয়েটার জলসার নামে? এমন নাট্যলীলা বন্ধ হয়ে যাওয়া উচিত।

বিহারী কী করবেন বা বলবেন ঠিক করতে পারলেন না।

—তাই রামকে আমি ঠেকিয়েছি যাতে ঐ লজ্জাকর ঘটনাটা না ঘটতে পারে চোখের উপর। তাতে ওর নিজের যতই অপমান থাক না কেন, বেশি আছে সমস্ত জাতির অপমান। পরের দুঃখ দূর করবার অছিলায় নিজেরা বসে আনন্দ করছি, নিজের সুখের বাইরে কিছুতেই দেখতে পাচ্ছিনে সংসারটাকে, এ দুর্নীতি যদি বন্ধ হয় তো হোক। আপনি আমায় সাহায্য করুন। গিয়ে বলুন, রামের দেখা পেলাম না। বলুন, সবাইকে চলে যেতে। বলুন, থিয়েটার হলো না বটে কিন্তু আপনাদের দান সার্থকতর হলো।

—ভীষণ দাঙ্গা বেধে যাবে মশাই। চেয়ার ভাঙবে, ছুঁড়বে ইট পাটকেল, ফাটবে সোডার বোতল। পয়সা ফিরে পাবার জন্যে টিকিট-ঘরটা এক পলকে তাসের ঘর হয়ে যাবে। বিহারী চোখে একটা খণ্ড-প্রলয়ের বিভীষিকা দেখতে লাগলেন।

—যদি পয়সা কেউ ফেরত চায়, ফেরত দিয়ে দেবেন। ঠকিয়ে, ভুলিয়ে বা উৎপীড়ন করে কারু কাছ থেকে এক কণা সাহায্য চাই না আমরা। আর, সত্যি করে দেখতে গেলে, টিকিটের টাকাটা ফিরিয়েই তো দেওয়া উচিত।

—বেশ উপদেশ চালিয়েছেন। থিয়েটারও হবে না, টাকাও ফেরত দেব, ইজ্জৎটা তাহলে আমাদের থাকবে কোথায়?

—আরো উজ্জ্বল হয়ে থাকবে। পুলিনের চোখের তারা দুটো অন্ধকারে জ্বলে উঠলো—আমি জানি, কী পরোক্ষ চাপ দিয়ে আদায় হয়েছে ঐ টিকিটের টাকাটা। তাই যখন ফেরত দিয়ে দেবেন টাকাটা, লোকের মন

আপনার প্রতি উন্মুখ হয়ে উঠবে। আর, অমনি যে হাতে ফেরত দিয়েছেন সেই হাতই আবার ভিক্ষার ভঙ্গিতে প্রসারিত করে দেবেন। আর ভয় বা প্রলোভনের দিক থেকে নয়, স্পর্শ করবেন তাকে তার অন্তর্নিহিত মহত্বের দিক থেকে—যে মহত্ব ছোট বড় সবার ভিতরেই ঢাকা পড়ে আছে। দেখবেন ভয়ের পয়সা, স্নেহের পয়সা ও সেবার পয়সা হয়ে ফিরে এসেছে। আপনারা না পারেন, আমাকে নিয়ে চলুন। আমি এগিয়ে নিয়ে যাব জনতাকে।

বিহারী ধারালো দাঁতে হাসলেন। বললেন—সস্তায় আপনাকে সে কৃতিত্ব অর্জন করতে দিতে আমরা প্রস্তুত নই। আপনি রামের বাপ বলে প্রাধান্য পাবেন বা থিয়েটারের পয়সাটাকে বক্তৃতার পয়সা করে তুলবেন; এ আমরা হতে দেব না।

—কিন্তু আমিও হতে দেব না, বহু লোকের চাঁদায় দত্ত সাহেব তাঁর মেডেল বা খেতাব কিনে গরিমান্বিত হবেন। টিকিট কিনবো আমরা, ছেলেরা করবে থিয়েটার, আর নাম করবেন দত্ত আর তাঁর স্ত্রী—এ অনিয়ম অসহ্য।

—আপনার আস্পর্ধাও সহ্যের সীমা অতিক্রম করে যাচ্ছে। বিহারী এবার বাইরের খোলসটা খুলে ফেলতে চাইলেন। বললেন—রামকে যদি ভালোয়-ভালোয় বের করে না দেন তবে বাড়ির ভিতর ঢুকে তাকে ধরে নিয়ে যাবো। ড্রপ ওঠবার আর সময় নেই। বিহারী এগিয়ে গেলেন দু'পা।

—আপনি কি মনে করেন, আমার বাড়িতে ঢোকবার আপনার অধিকার আছে?

—তেমনি আপনারো এমন একটা অনুষ্ঠান পণ্ড করে দেবার অধিকার নেই। ছাড়ুন, ঢুকতে দিন ভিতরে।

—আপনার সঙ্গে ওয়ারেণ্ট আছে? বিহারীকে যেন এতক্ষণে চিনতে পেরেছেন পুলিন।

—দরকার হয় না।

—আমাকে ঠেলে ফেলে গায়ের জোরে আপনি আমার বাড়ি ঢুকবেন ভেবেছেন? পুলিন তার শরীরে একটা পেশল কাঠিন্য আনলেন। বললেন

—যদি পারেনও বা ঢুকতে, পাবেন না রামকে। তার জিভ আমি আড়ষ্ট করে দেব, অভিশাপ দিয়ে, তার মুখ থেকে একটা শব্দও আসবে না বেরিয়ে। বলে পুলিন অকস্মাৎ চেঁচিয়ে ডেকে উঠলেন—রাম!

তার আগেই কে যেন তাঁর কণ্ঠনালীটা কর্কশ দৃষ্টিতে চেপে ধরেছে। বিহারী এক মুহূর্ত দ্বিধা করছিলেন হয় তো, এমন সময় তাঁরই দলের কে একজন লোক সাইকেলে ছুটতে-ছুটতে এসে বলেন—দরকার নেই আর রামকে। সাহেব নিজেই যশোবন্ত সিংহের পার্টে নামছেন। আপনাকে বলেছেন ফিরে যেতে।

যাক, ঘাম দিয়ে জ্বর ছেড়ে গেল। বিহারী বাড়ানো হাতটা নামিয়ে আনলেন চট করে। বললেন—এখন স্বচ্ছন্দে হ্যাণ্ডসেক করা যায়। চলুন না, দেখবেন একবার দত্ত সাহেবকে। নামেই তালপুকুর ঘটি ডোবে না। একটা ট্রাজিডি কি করে প্রহসন হয়ে দাঁড়ায়, দেখা উচিত আপনার। আচ্ছা, নমস্কার!

সদলবলে চলে গেলেন বিহারী।

পুলিন আরও খানিকক্ষণ পায়চারি করলেন। তারপর সোজা নেমে পড়লেন রাস্তায়। কিসের কৌতূহলে ক্রমে ক্রমে দাঁড়ালেন গিয়ে টাউনহলের বারান্দায়।

দুই দৃশ্য হয়ে গেছে এরি মধ্যে। তৃতীয় দৃশ্যের সুরুতেই ঢুকে পড়লেন পুলিন। তিল ধারণের স্থান নেই, স্তব্ধ হয়ে আছে বিরাট জনসমুদ্র। একপাশে কষ্টে দাঁড়ালেন কোনোমতে।

কিন্তু এ কী! যশোবন্ত সিংহের পার্টে দত্ত কোথায়? এ যে রাম—তাঁর রাম, যাকে তিনি ঘরের মধ্যে আটক করে রেখেছেন, যার কাছে তাঁর না রামচন্দ্রের সমুদ্রশাসনধৃত কার্ম্মুকটংকারের মতো। সেই রাম? পুলিন চোখ কচলালেন। সেই তাঁর রামের কণ্ঠ।

—রাম! বজ্রনির্ঘোষের মতো চেঁচিয়ে উঠলেন পুলিন। কিন্তু গলা থেকে শব্দ নির্গত হলো না। মনে হলো কে যেন সবল মুষ্টিতে তাঁর টুঁটি চেপে ধরেছে। যেন তাঁর নিশ্বাস গেছে নিঃশেষ হয়ে।

হঠাৎ যেন একটা ঝড় উঠলো আর সেই ঝড়ের ধাক্কায় তিনি বাইরে এলেন বেরিয়ে। কিন্তু সেটা ঠিক ঝড় নয়, সমবেত করতালি। যশোবন্তের যশোগান। কিন্তু পুলিনের কানে শোনালো সেটা একটা বীভৎস ধিক্কারের মতো।

## চার

রাতের অন্ধকারে পুলিন চুপচাপ বসেছিলেন বাইরে। থানার ঘড়িতে বারোটা বেজে গেল। তবু এখনো তাঁর ঘুম আসছে না। ভিতরে সুধাময়ীও বিনিদ্র বসে। সমস্ত শূন্য পাথরের মতো স্তব্ধ।

একটা ছ্যাকড়া গাড়ী এসে দাঁড়ালো রাস্তার উপর। প্রথমে নামলেন বিহারীবাবু, পরে রাম। পুলিন শুধু তাকালেন একবার বিন্দুমাত্র চঞ্চল হলেন না।

গাড়ির ভিতরে আরো একজন কে আছেন যেন, তিনিই বললেন বিহারীবাবুর উদ্দেশ্যে—পুলিনকে বলে দিন যেন না মারে রামকে। বাপের আদেশের চেয়ে দেশের ডাক যে বড়ো এ সে বুঝেছে বলে কিছু প্রশংসাও তো তার পাওয়া উচিত।

স্পষ্ট দত্ত-সাহেবের গলা। আশ্চর্য, তিনি তার মোটরে না এসে, এসেছেন কিনা একটা ভাড়াটে ঘোড়ার গাড়িতে। আর কিনা তাঁরই বাড়ির দরজায়! তবু এতটুকু চাঞ্চল্য দেখালেন না পুলিন।

রাম কিছুতেই একলা বাড়ি ফিরতে রাজি হয়নি। বাপের নিষ্ঠুরতার চেহারাটা সে একটু উৎকট করেই চিত্রিত করেছিলো। তাই তাকে আবৃত করে দত্ত-সাহেব স্বয়ং এসেছেন তাকে বাড়িতে পৌঁছে দিতে। একটু ভূমিকা করে বিহারীবাবু হেসে টিপ্পনি কাটলেন—যদি কাউকে মারতে হয় তো আপনাকে। আপনি শুধু শুধু কেন গেছলেন বলুন তো থিয়েটর-হলে?

—কেন, আমার তো টিকিট ছিল! পুলিন প্রায় গর্জে উঠলেন।

—তাতো ছিল, কিন্তু স্থির হয়ে সহানুভূতি নিয়ে শেষ পর্যন্ত দেখলেন

কই ? যেই স্টেজের উপর রামের সঙ্গে আপনার চোখাচোখি হলো, আপনি দুই চোখে বিষুবিয়স জ্বেলে পাগল একটা সাইক্লোনের মতো বেরিয়ে গেলেন। সেই থেকে রামের পার্টের ভুল হয়ে যেতে লাগলো বারে-বারে। কোথায় তাকে দেখে সবাই ভয় পাবে, উল্টে সেই কিনা কুঁকড়ে গেল ইঁদুরের মতো, গলা দিয়ে আওয়াজ বেরুতে লাগলো চিঁ চিঁ করে। কারণ কিছু জিগ্‌গেস করলেই বলে—বাবা! বাবা কি এখনো দেখছেন থিয়েটার ? যদি বলি—না, তখনো তার সেই ভয়, বাড়ি ফিরবো কি করে ? সব ম্যাসাকার করে দিলেন, মশাই। বিহারীবাবু তার কণ্ঠস্বর বাষ্পাচ্ছন্ন করে তুললেন—যশোবন্ত একেবারে অশোভন্ত হয়ে গেল।

রাম কুণ্ঠিত-কুঞ্চিত হয়ে পুলিনের সমুখ দিয়ে বাড়িতে গিয়ে ঢুকলো। পুলিন তার দিকে ফিরেও তাকালেন না।

গাড়ির ভিতর থেকে দত্ত-সাহেব বললেন বিহারীকে লক্ষ্য করে—ওঁকে একদিন বলবেন আমার সঙ্গে দেখা করতে।

পুলিন নিজেই স্বকর্ণে শুনলেন বলে বিহারী আর কথাটার পুনরুক্তি করলেন না। কিন্তু সন্দেহ কী, কথাটা পুলিনের অভিমুখেই নিক্ষিপ্ত হয়েছে। স্বকর্ণে শুনেও যেন পুলিন বিশ্বাস করতে পারছেন না।

তবে কি নিরঞ্জন চিনতে পেরেছে তাকে ? বুকের মধ্যিখানে ছেলেবেলার একটা পুরোনো রোমাঞ্চ ঠেলা দিয়ে উঠলো। ইচ্ছে হলো গাড়ি থেকে তাকে নামিয়ে নিয়ে আসেন। কিন্তু মন উঠলো না, মনে হলো ওটা বুঝি অশরীরী কোন স্বপ্নের ভাষা।

বাইরে আরো খানিকক্ষণ বসে রইলেন পুলিন। কোন্ অর্ধবিস্মৃত দিনের কোমল একটি কাহিনীর সুর তাঁর মনের মধ্যে ঘুরে বেড়াতে লাগলো। তাঁর কলেজের প্রথম বছরের ছবি, উৎসাহে উজ্জ্বল, দুরাশায় দুর্বিষহ। তিনি আর নিরঞ্জন এক হস্টেলে, এক ঘরে, পাশাপাশি তক্তপোষে। তাঁদের মধ্যে যত না প্রতিযোগিতা তত বন্ধুত্ব। একের জয়ে অন্যের ছিল না ঈর্ষা, একের পরাভবে অন্যের ছিল না গোপন পরিতৃপ্তি। দুজনে কত বিনিদ্র রাত কাটিয়েছেন বই পড়ে আর আলোচনা করে, যা চক্ষে দেখবার নয়

তেমন স্বপ্ন দেখে, মুক্ত আকাশে উদ্ধত কেতন উড়িয়ে! চার বছর চলেছিলো এই সান্নিধ্য, একে অন্যের অন্তরের অঙ্গ হয়ে থাকা। তারপর বি-এ পাশ করে নিরঞ্জন চলে গেলেন বিলেত আর পুলিন অবস্থার দোষে নেমে চলে এলেন ওঁচা মাস্টারিতে। সে আজ কত বছরের কথা, কিন্তু মনে হয় যেন সন্ত সে দিনের ঘটনা। তবু বহু যোজনের ব্যবধান তাদের মধ্যে। নিরঞ্জন দত্ত আজ পর্বতের শৃঙ্গে আর পুলিন গুহার নিশ্চল অন্ধকারে। অত দূর থেকে ডাক কি কখনো পৌঁছায়?

কিন্তু স্পষ্ট বললেন যে পুলিনকে দেখা করতে। এর কি কোনো শোভন ব্যাখ্যা নেই? সেই আহ্বানের মধ্যে নেই কি একটু বন্ধুতার নম্রতা, হৃদয়ের লালিত্য? কেবলি কি প্রভুত্বের তেজ, মর্যাদার চেতনা? ভঙ্গিটা কি শুধুই শাসনের, সুভাষণের নয়? কিছুতেই মন সায় দিতে চাইলো না পুলিনের।

হঠাৎ পুলিনের হৃৎপিণ্ড মন্দিরের ঘণ্টার মতো বেজে উঠলো। ঠিক, চিনতে পেরেছেন নিরঞ্জন, আর চিনতে পেরেছেন বন্ধু বলে। পুলিন পাইচারি করতে লাগলেন।

এখানকার কলেজে যিনি বাঙলার অধ্যাপক ছিলেন তিনি বেশি মাইনেতে অন্যত্র চাকরি নিয়েছেন, তাই তাঁর জায়গায় নতুন লোক নেবার বিজ্ঞাপন দেওয়া হয়েছে। আর-আর অনেকের মতো পুলিনও একজন পদপ্রার্থী। আর চাকরি দেবার কর্তৃপক্ষের মধ্যে নিরঞ্জনও একজন, এবং কে না জানে, সেই হচ্ছে মণ্ডলের প্রধান। সে ইচ্ছে করলে পুলিন অনায়াসেই পেয়ে যান চাকরিটা। সন্দেহ কী, এই চাকরির ব্যাপারেই নিরঞ্জন তাঁর সঙ্গে দেখা করতে চেয়েছেন। নিরঞ্জনের সব মনে পড়ে গিয়েছে।

পুলিন বাড়ির ভিতর ঢুকে দেখলেন, রাম ঘুমিয়ে পড়েছে। বলতে কি, তার উপর এখন আর রাগ নেই, বরং নিরঞ্জন ও তাঁর মাঝে সে সূক্ষ্ম একটি সেতুর কাজ করেছে এ কথা মনে করে তিনি স্নেহার্তই বোধ করলেন হয়তো। সুধাময়ী জেগে ছিলেন, তাঁকে বললেন কে এসেছিলো। আর বলে গেল কী!

সুধাময়ী শোয়া ছেড়ে উঠে বসলেন।—বলো কী, দত্ত-সাহেব তোমার বন্ধু ?

যেন আকাশের সূর্য এসে জ্বলছে তাদের ঘরের প্রদীপ হয়ে, এমনি বিস্ময় সুধাময়ীর চোখে। পুলিন শুধু একটু হাসলেন। বললেন—ছিলেন বটে একদিন। আর সে-বন্ধুতা সবাইর কাছে একটা উদাহরণের জিনিষ

যেন অপ্রত্যাশিত সৌভাগ্য এসে পড়েছে নাগালের মধ্যে এমনি ব্যগ্রতায় সুধাময়ী বললেন—কই বলোনি তো এতদিন!

যেন কী একটা বলবার কাহিনী! যা আর নেই, যা আর ফিরে আসবে না, তার দিকে চেয়ে তৃষ্ণা প্রকাশ করবার মতো দীনতা আর কী আছে! পুলিন বললেন—তার এখন আমাকে চেনবারও কথা নয়। সে কত উঁচুতে আর আমি কোন অতল অধস্তলে। তারা কি কখনো চেনে জোনাকিকে ?

—এ তোমার মিথ্যে অভিমান। তিনি বড়লোক আর তুমি গরিব, তিনি বৃহৎ আর তুমি নগণ্য মাত্র—এই বিভেদটুকুই বিচ্ছেদ আনবে বন্ধুতায় ? সামান্য ঘাসের যে ফুল, তার সঙ্গে সূর্যের কি সৌহার্দ থাকে না ? দারিদ্র্যের সঙ্গে বাস করে তোমার মনও তুমি দরিদ্র করে ফেলেছ, তাই ঐ বন্ধুতাকে স্বীকার করে নেবার মতো তোমার ঔদার্য নেই। কিন্তু দেখলে, দেখলে তো তাঁকে ? তিনি নিজে যেচে তোমার বাড়ির দরজায় এসেছিলেন। আর এমনি তোমার দারিদ্র্যের অভিমান যে তুমি গেলে না তাঁকে একটু অভ্যর্থনা করতে। শক্তি আর সম্পদেই মানুষের মন চিরদিন ছোট হয় না, বুঝলে ?

—আর উল্টে আমাকে নিমন্ত্রণ করে গেল তার বাড়ি।—পুলিনের কণ্ঠে যেন কৃতজ্ঞতার ছায়া।

—এর পরও তুমি বলতে চাও, তুমিই মহামনা ?

'এর পর থাকা যায় না আর নির্জন অগোচরে। পরের রবিবার ভোরবেলা পুলিন চললেন নিরঞ্জনের সঙ্গে দেখা করতে। কত দিন পরে দেখা, সময়-সমুদ্রের কত ঢেউয়ে উঠে পড়ে, ভেসে-তলিয়ে, কেমন না জানি দেখাবে তাকে মুখোমুখি।

প্রকাণ্ড হাতা-ওয়ালা বাড়ি, পিছনে গা ঘেঁসে নদীর শীর্ণ একটি আনন্দরেখা। অজস্র ফুল ফুটে আছে বাগানে, রঙের পাগল প্রগলভতা। কোথাও যেন কিছুর ছোঁবার নয়, কথা কইবার নয়। সমস্ত যেন কেমন বিদেশী, অন্য জগতের। তবু সাহস করে এগিয়ে এলেন পুলিন, সিঁড়ি পেরিয়ে বারান্দায় এলেন উঠে।

এত সকালে আর কেউ দর্শনপ্রার্থী আসেনি এখনো। প্রথম অভ্যাগতের চেহারা দেখে স্বয়ং বেয়ারাই উঠলো চমকে। ভাবলে বুঝিবা কোনো ভদ্রবেশধারী ভিক্ষুক। একে প্রথম ঢোকালে সাহেবের আজকের নিদ্রাভঙ্গ শেষ হবে গিয়ে তার নিজের শান্তিভঙ্গে, তাই বেয়ারা পুলিনকে বললে খানিক অপেক্ষা করতে।

পুলিন বললেন কুণ্ঠিতের মতো—তা বসছি, কিন্তু আমার নামের এই কাগজের টুকরোটা শুধু ওকে পৌঁছে দাও তুমি।

পুরোপুরি একটি ভিজিটিং কার্ডও নয়, ছাপানো তো দূরের কথা। পাতলা একটা কাগজের কোণ ছেঁড়া। ওটাকে পিতলের পাতে করে নেবে না শুধু হাতেই নেবে, বেয়ারা কিছু ভেবেই পেল না।

## পাঁচ

—আরে, এস, এস। নিরঞ্জন দ্রুত পায়ে প্রফুল্ল মুখে বারান্দায় বেরিয়ে এলেন।—তোমার আবার কার্ড কী! তোমার পরিচয়-পত্র কি কার্ডেই লেখা আছে, নেই কিছুই আমার মনের পৃষ্ঠায়? আর কিছু আমার না থাক, স্মরণশক্তিটাও থাকবে না বলতে চাও? কী ভেবেছ আমাকে বলো তো?

নিরঞ্জন হাত ধরলেন পুলিনের। আশ্চর্য, এখনো লেগে আছে যেন সেই পুরোনো সহৃদয়তার স্পর্শ। চেহারাটা দেখতে এমনি কঠিন, গর্বিত, সমস্ত মুখের ব্যঞ্জনায় দুর্দান্ত পারুষ্য ছাড়া আর কিছুই চোখে পড়ে না, দেখলে মনে হয় না নিরঞ্জন কখনো কারু কল্যাণ-চিন্তা করেছেন, দৃষ্টির আভাসে নেই এতটুকুও করুণা বা কোমলতার লেশ; চোখের তীক্ষ্ণতায়, নাকের

ঔদ্ধত্যে ও চোয়ালের রূঢ়তায় ফুটে উঠছে শুধু পীড়ন ও পেষণের আনন্দ। মনোভাবের মতো পোষাকটাও বিজাতীয়—হাফ-সার্ট ও হাফ-প্যান্ট—যাতে শুধু একটা প্রাখর্য আর ক্ষিপ্রতাই রয়েছে উল্লিখিত। যতই ইংরেজ হবার সাধনা করুন তিনি, বসনে আর ভাষণে, ধ্যানে আর ধারণে, অর্ধেক এখনো তিনি থেকে গেছেন বাঙ্গালী, তাঁর চামড়ায়, তাঁর চুলে আর চোখের কালিমায়, হয়তো বা এই স্নিগ্ধভঙ্গিতে হাত বাড়িয়ে দেওয়ায়। সত্যি, সজ্ঞানে ভাবাও যেত না, নিরঞ্জন পুলিনকে গ্রহণ করবেন সেই পুরোনো স্নেহে আর সৌহার্দে, গলায় ঝরবে তার বাঙলা ভাষার মাধুরী, শোনা যাবে সেই অন্তর্ঘন আত্মীয়তার সুর! তৃপ্তিতে বুকটা উছলে উঠলো পুলিনের।

—না, না, ওদিকে অফিস-ঘর, ওটা যত সব ছোট কাজ, ছোট স্বার্থ, ছোট ষড়যন্ত্রের জায়গা, ওখানে বসবো না তোমাকে নিয়ে। তুমি এস আমার ড্রয়িংরুমে। নিরঞ্জন পথ দেখিয়ে নিলেন।

অনেক পর্দা, কার্পেট আর সোফা-কুশানের জটিল ভিড়। নিজেকে পুলিনের মনে হতে লাগলো স্খলিত অপভ্রংশের মতো, কি করে যে তার ওই তালি ফোলা দুর্ধর্ষ জুতোজোড়া রাখবে সে এই গোলাপ-গালিচার উপর, ভেবে পেল না।

—তোমার একেবারে আমাকে মনে নেই। নিরঞ্জন দুঃখিতের মতো বললেন—একবার খোঁজ নিতেও আস না, কেমন আছি আমি। ডাকলুম বলে পায়ের ধূলো দিলে।

—জুতোর কাদা দিলুম বলো! পুলিন খুব সহজ হয়ে উঠলেন এক নিমেষে।—কোন্ সাহসে আসি বলো তোমার কাছে! আপনি কে, কী চাই, কোত্থেকে আসছেন—পাছে এই জাতীয় প্রশ্ন করে বসো তারি ভয়ে দূরে-দূরে ছিলাম।

—রাস্তায় যত দূরেই দাঁড়িয়ে থাক, তুমি আছ আমার মনের পাশের ঘরে। জীবনে যত সম্পদই পাই না কেন আমাদের সেই প্রথম যৌবন আর সেই বন্ধুত্বের কাছে তা কিছুই নয়। আর যে যা যাই বলুক, আমাকে তুমি ভুল বুঝোনা, পুলিন। অর্থ বা মান, প্রভাব বা প্রতিপত্তি কিছুতেই মানুষের

অন্তরের ক্ষুধাকে শান্ত করতে পারে না। মানুষ আসলে চায় স্নেহ, সহানুভূতি, একটু বা সহৃদয় সমবেদনা।

পুলিন উচ্ছল কণ্ঠে বললেন—তুমি আমার বন্ধু, এটাকে আমি ঐশ্বর্য বলে মনে করি।

তারপর দু' বন্ধুর দূর হয়ে গেল দূরত্ব, খুলে গেল যত অবরুদ্ধ বাতায়ন। নিশ্বাসে এসে লাগলো চেনা দিনের বাতাসের গন্ধ, খোলা বইয়েব মতো পৃষ্ঠা চেনা দিনের আকাশের ছবি, আর ঝরলো কেবল কথার নির্ঝরিণী। আর পুলিন বিস্ময়ের সঙ্গে লক্ষ্য করলেন, প্রত্যেকটি কথা নিরঞ্জন বাঙলাতে ব্যবহার করছেন, কোনো জায়গায় ইংরাজির কলুষ স্পর্শের ছায়াপাত হয়নি। সেই তাদের প্রথম কলেজ-জীবনের প্রতিজ্ঞার কথাটি পর্যন্ত নিরঞ্জনের মনে আছে। প্রত্যেটি ইংরেজি শব্দ ব্যবহারের জন্য এক পয়সা করে জরিমানা। আজ নিশ্চয়ই জরিমানার ভয়ে নয়, শুধু বন্ধুতার খাতিরেই সে প্রতিজ্ঞার সম্বন্ধ রাখছে।

শুধু এক জায়গায় এসে একটু বাধা পেলেন পুলিন। বুক-কেশটা ঘোরাতে ঘোরাতে পুলিন বললেন—একখানাও বাঙলা বইও রাখোনি ঘরে!

নিরঞ্জন হেসে বললেন—আমাদের ইংরাজি কথা সম্বন্ধেই প্রতিজ্ঞা ছিল, ইংরিজি বই সম্বন্ধে ছিল না।

—নিশ্চয়ই। তবু বাঙলা বইকে অপাঙ্‌ক্তেয় ভেবে দূরে ঠেলে রাখলে ভালো লাগে না।

—কিন্তু আমার বই দেখেছ, কোনটাই বই হিসেবে ব্যবহার হয় না, ব্যবহার হয় আসবাব হিসেবে; তোমাদের দেশে এমন মোটা বই, এমন ঝকঝকে বাঁধাই, পাওয়া যাবে কোথায় বলতে পারো?

—আসবাব হিসেবে রাখো ওগুলো আমার আপত্তি নেই, কিন্তু বই হিসেবেও রাখো দু'একখানা, তোমার নিজের দেশের চিন্তা, তোমার নিজের দেশের সাধনা—

—তেমনি কিছু আছে নাকি বাঙলা দেশে?

—কেন, রবীন্দ্রনাথ—

—ও সব কবিতা আমি বুঝি না। নিরঞ্জন একটা তাচ্ছিল্যের ভঙ্গি করলেন।

—রবীন্দ্রনাথ কি শুধুই কবি ?

—না হয় হলেনই একজন মস্ত বড়, খুব মোটা আর রঙচঙে বই না হলে কিনে এনে ঘর সাজাতে মন ওঠে না। আর জানোই তো, বাঙলা বইয়ে বাড়ে না আমাদের সামাজিক মর্যাদা, কি রকম খেলো অসার দেখায়—

—কিন্তু তেমন দিনের হয়তো আর দেরি নেই যখন আমাদের সামাজিক মর্যাদার বিচার হবে অন্য মানদণ্ডে। কথাটা পুলিনের মনে ফণা তুলে উঠেছিলো, কিন্তু কী মন্ত্রে কে জানে শান্ত করলেন সেই বিষধরকে।

আরো এক জায়গায় এসে একটু ঠেকতে চেয়েছিলো, কিন্তু পুলিন এড়িয়ে গেলেন সেই খোঁচাটুকু !

—তুমি একটু চা খাবে ?

—না।

—কেন, পানীয়টা বিজাতীয় ?

হাসলেন পুলিন।

—তবে এক পেয়ালা গরম দুধ খাও। বাড়িতে গরু আছে আমার। তাকে তো স্বজাতীয় ভাবতে তোমার আপত্তি নেই।

—কিছুমাত্র না। স্বয়ং তোমাকেই স্বজাতীয় ভাবছি।

দু'জনেই উচ্চকণ্ঠে হেসে উঠলেন তারপর।

—অন্তত একটা সিগারেট খাও।

—না।

কেন, এখানেও বিদেশীত্ব ? তবে বিড়ি ?

—সেটা আরো উৎকট ! কেননা সেটা বিদেশীকে অনুসরণ করছে। সুতো বাঁধা মানে নেকটাই বাঁধা, সাপও হয়নি ব্যাঙও হয়নি। সাপ-এর 'স' আর ব্যাঙের 'ঙ' নিয়ে হয়ে দাঁড়িয়েছে সঙ ! তার চেয়ে মৌলিক জিনিষ দাও—ডাবা হুঁকো আর পোড়া কলকে, টেনে প্রাণটা ঠাণ্ডা করি।

—উঃ, তোমাদের দেশ কোথায় ! কোথায় বসে আছে !

তারপর, আরো অনেক পরে পুলিন বলতে পারলেন কথাটা।

—তোমার সঙ্গে আমার একটা ছোট্ট কথা ছিল, নিরঞ্জন।

—ট্‌., ? তবে কাইগুলি এস আমার অফিস-রুমে। নিরঞ্জন লাফিয়ে উঠলেন! এক মুহূর্তে খোলস বদলে দেখা দিল যেন তার ভিতরকার প্রতাপান্বিত মূর্তি!

পুলিন বিমর্ষ হয়ে গেলেন, কেন পাড়তে গিয়েছিলেন কথাটা।

তবু যা হোক পাড়লেন কথাটা, অনেক কষ্টে, নিজের বিবেকের হাতে অনেক লাঞ্ছনা সয়ে। যদি তাতে দিন একটু ফেরে, পথ একটু বা সমতল হয়।

—ও! সেই মাস্টারিটা? নিরঞ্জন এমন তাচ্ছিল্যের সঙ্গে বললেন যেন বিষয়টাই অতি নোংরা।

তা অমন একটু দাম্ভিকতা গায়ে না-মাখাই উচিত, বিশেষত ভাগ্যের বদান্যতায় এমন যাঁর অন্যায় প্রাচুর্য। পুলিন তাই আহত বোধ করলেন না; বললেন হ্যাঁ, কলেজে সেই বাঙলার প্রোফেসারি—

—অধ্যাপকি বললে বুঝি বাঙলাটা শুদ্ধ হতো না? নিরঞ্জন হাসির একটি ফোড়ন দিলেন।

এটাও পুলিন হজম ক'রে নিলেন সহজে। বললেন—সেই চাকরিটার জন্যে আমিও আবেদন করেছি।

—বাঙলায়ই করেছ তো? দেখো।

এ ঠাট্টাটাও পুলিন পাশ কাটিয়ে গেলেন। বললেন—তুমি আছ নাকি কমিটিতে, আর কে না জানে, তোমার মতটাই আসল। নিতান্ত তো অনুপযুক্ত নই, যদি তুমি একটু চেষ্টা করো—গলাটা কাঠ হয়ে আসছিলো পুলিনের, মাথার মধ্যে যেন আগুন জ্বলছিলো। তবু, কথাটার মধ্যে যথেষ্ট তিনি কাকুতি আনতে পেরেছেন, ভঙ্গিতে আনতে পেরেছেন যথেষ্ট দীনতা। শেষকালে এসে ভেঙে পড়লেও এতদূর টেনে আনতে পারবেন ভিক্ষার সুরটা, নিজের কানে শোনবার আগে বিশ্বাসই করতে পারতেন না। তবু যদি জীবনের পরের ভোরবেলাগুলি একটু পরিচ্ছন্ন হয়ে দেখা দেয়, সন্ধ্যাবেলাগুলি স্নেহে ও শান্তিতে সুখস্পর্শ হয়ে ওঠে।

—আছি বইকি কমিটিতে। নিশ্চয়, নিশ্চয়, তুমি যখন ক্যাণ্ডিডেট।

নিরঞ্জন উদারতায় উচ্ছ্বসিত হয়ে উঠলেন—একশো বার, তোমার মতো উপযুক্ত কেউ আছে ব'লে তো ভাবতে পারি না। তবে আসল কে জানো? আসল হচ্ছে ব্যাট-বল।

—ব্যাট-বল? পুলিন একেবারে হতভম্ভ হয়ে গেলেন।

ঐ একই কথা। বটব্যাল। মিস্টার বটব্যালই হচ্ছেন আসল কর্তা, যাঁর ঐ কলেজ; মানে যিনি বসিয়েছেন কলেজটাকে। বসিয়েছেন যখন, তখন, বুঝতে পারো, তিনিই ঘোরাচ্ছেন। আর সব নাম-কা-ওয়াস্তে। উনি তুষ্ট হলেই জগৎতুষ্ট।

—তবু তুমি যদি বলো—

—উনি নিজে ইণ্টারভিয়ু করবেন সব ক্যাণ্ডিডেটদের, যদিও আমরা কমিটির আর-আর মেম্বাররাও থাকবো। তবু ওঁর মতটাই প্রথম ও শেষ। আমরা, যদ্দুর মনে হয়, সায়ই দিতে পারি, বাদ সাধতে পারি না।

—কিন্তু উনি গুণই তো দেখবেন!

—মনে হয় না। নিরঞ্জনের মুখ ঘোরালো হয়ে উঠলো।

পুলিন প্রায় ফাঁপরে পড়লেন, এমন কথার জন্যে প্রস্তুত ছিলেন না একেবারে। বললেন—সে কি, কলেজের অধ্যাপক—

—বাঙলায় এম-এ, সে তো আছেই! চণ্ডীদাস ক'জন, এই নিয়ে তো বাঙলা! তা একজন ওঁর হ'লেই হলো। আসলে হচ্ছে ওঁর কাছে, চেহারা, হাবভাব, ডিপোর্টমেণ্ট।

—বলো কী?

এক কথায় বলতে পারো, পোষাক। তোমাকে আমি খুব সংক্ষেপে টিপ্‌স্ দিচ্ছি, পুলিন। শোনো আমার কথা, কষ্ট ক'রে অন্তত দুটি ঘণ্টার জন্যে। দেখবে বাজি ঠিক মেরে দিয়েছ।

—পোষাক? পুলিন যেন ভূত দেখলেন।

—হ্যাঁ, প্যাণ্ট-কোট, টুপি-টাই, যাকে এক কথায় সাহেব বলে আর-কি। তা—এরঙ্গ'ই হোক বা—ফেরঙ্গ'ই হোক। কোন রকমে একবার

সাহেব সেজে ইন্টারভিয়্যু ক'রে যাও, দেখবে প্রথম বলেই একেবারে ওভারবাউণ্ডারি।

—বাঙলার প্রোফেসারিতে ইংরাজি পোষাক!

—তা শুনছে কে! কলেজের যিনি প্রতিষ্ঠাতা তাঁর আদর্শকে তো মেনে চলতে হবে! উনি এমন প্রচণ্ড সাহেব যে নিজের হিতেন নামটাকে হিটিং আর বটব্যাল পদবীটাকে ব্যাটবলে নিয়ে গেছেন। আমি তো দেখছ কতক্ষণ পাইপ খাচ্ছি না!- নিরঞ্জন কাঠি দিয়ে পাইপ খোঁচাতে লাগলেন। —আর উনি পাইপ মুখে ক'রে ঘুমোন, পাছে খসে পড়ে যায় সেইজন্যে চিৎ ছাড়া কাৎ হন না। আমার জিভের ডগাটা শুধু পুড়েছে, আর ওর আলজিভ পর্যন্ত।

—করেন কী উনি?

—আর করেন কী! ব্যারিষ্টারি! আই-সি-এস না হতে পেরে যা হয়ে আসতে হয় শেষ পর্যন্ত! নিরঞ্জন প্রায় স্বগতোক্তি করলেন।

—এতদূর বিটকেল!

—সমালোচনা করতে পারো না যখন তোমার চাকরিটা ওরই হাতে। উনি যেমনই হোন, চাকরিটা ভালো, তোমার পক্ষে অন্তত। এখন যদি একটা সাহেব সাজলেই দাঁওটা মারা যায়, তখন না সাজাটাই মূর্খতা।

—যতই সাহেব সাজি না কেন, সেই গোলামের মতোই দেখাবে, তাতে তাসের পিট পাবো না।

চিমটিটা লাগলো হয়তো নিরঞ্জনকে। তাই একটু ঝাঁজ লুকিয়ে রেখে বললেন—একেবারে মাঝি-মাল্লার চেয়ে খালাসী উনি পছন্দ করেন বলে ওকে দোষ দিতে পারো না।

—খুব অদ্ভুত লাগছে, যাই বলো! বিষয় বাঙলা, পড়াবো বাঙালী ছেলেদের, নিজে বাঙালী, যিনি মালিক তিনি মর্মে যাই হোন চর্মে অন্তত বাঙালী—অথচ এ তাঁর কী বন্য বিকৃতি বলো দেখি। ওকে একটু বুঝিয়ে শান্ত করতে পারো না তুমি?

—ওঁর ধূমন্ত মুখের জ্বলন্ত পাইপই ওঁকে শান্ত করতে পারলো না, আমি

তো কোন্ ছার ! আর এতে এমন পরিশ্রমটাই বা কী হে ? ছ'ঘণ্টার তো মামলা ! ঠেকায় পড়লে ঢেঁকি পর্যন্ত গিলতে হয়, এতো গলায় শুধু একটা গেরো বাঁধা !

—না, তা নয়, তবে—

কোথায় পুলিনের আটকাচ্ছে যেন বুঝতে পারছেন নিরঞ্জন। যেন ব্যাপারটা কত সহজ এমনি উপেক্ষার সুরে, পাইপের গহ্বরে অগ্নিসঞ্চার করতে করতে বললেন—তোমার না থাকে আমার থেকে নিয়ো না এক প্রস্ত। তাতে কী! কোন রকমে কাজটা উদ্ধার করা শুধু। বেশ তো, সেদিন না হয় এখান থেকেই ছ'জনে একসঙ্গে যাওয়া যাবে ! কিছু ভেবো না, আমি ঠিক সাজিয়ে দেব তোমাকে, গোঁজামিলের দরকার হয় এমন তাপ্পিতুপ্পি দিয়ে দেব, ব্যাটবল ছেড়ে ফুটবলেরো সাধ্যি নেই তোমাকে হোঁচট খাওয়ায় ! আচ্ছা, তোমার জুতো আছে তো ? ফিক-ফিক করে নিরঞ্জন ধোঁয়া ছাড়তে লাগলেন—স্যু ? হ্যাঁ, ফিতে-বাঁধা, জিভওলা জুতো ? কিম্বা, কাবলি-স্যাণ্ডেল একজোড়া ?

দুর্বলভাবে হাসলেন একটু পুলিন।

—তা ও-ও চালিয়ে নিতে পারবোখন ন্যাকড়া ঠুসে। মাথায় তোমার টিকি আছে নাকি ? দেখো। ওটা তা হ'লে কিন্তু ছেঁটে ফেলতে হবে। চাকরির জন্যে আরো কত অমানুষিক ব্যায়াম মানুষের করতে হয়, সমস্ত জীবন ভরে করতে হয়। আমাকে দেখছ না ? আর এ তো একবার বিছানার চাদর থেকে পাশ-বালিশের ওয়াড় হয়ে যাওয়া শুধু। আর, হ্যাঁ, কদিন অন্তর দাড়ি কামাও বলো দেখি ? এ ক'দিন স্বচ্ছন্দে গজিয়ে যেতে পারো, গামছা চুরি যাওয়া ছাড়া আর কেউ কিছু ভাবতে পারবে না, কিন্তু ইন্টারভিয়ুর দিন সকালে ওগুলিকে একেবারে নির্মূল করে দিতে হবে। ব্যাট্‌বলের চোখে একবার ধাঁধা লাগিয়ে দি, দেখবে চাকরিটা তোমার। এখন পাও কত ? পঞ্চাশ—ষাট ? আর কলেজের চাকরিটা, যদিও আপাতত দিচ্ছে পঁচাত্তর, লেখাচ্ছে, একশো। শুনতে তো ভালোই, তা ছাড়া—

—অনেক সম্ভ্রান্ত।

—তবে? হাতের নাগালের মধ্যে পেয়ে ফসকাতে দেবে চাকরিটা? কেউ দেয়? পনেরো কুড়ি টাকাটা কি কম? সাধ থাকে তো যাও না তালতলার চটি পরে, খালি গায়ে উড়নি ঝুলিয়ে টিকিতে জবাফুল বেঁধে, বিদ্যাসাগর সেজে। একটা দারোয়ানি পর্যন্ত দেবে না ব্যাটবল। হেট হেট করে হাটিয়ে দেবে। তাই তো, এই টিপস্‌টা দেব বলেই তো সেদিন তোমার বাড়িতে গিয়ে গায়ে পড়ে ডেকে এলাম তোমাকে। জানতাম তো আগেই যে তুমি একজন ক্যাণ্ডিডেট—

আবেগের আতিশয্যে পুলিন নিরঞ্জনের হাত ধরে ফেললেন। বললেন —আর আমিও জানতাম তুমি ফেলতে পারো না তোমার বন্ধুকে!

কিন্তু বাড়ি ফেরবার পথে শ্লথ গতিতে চলতে-চলতে পুলিনের হঠাৎ মনে পড়ে রামের কথা। নিরঞ্জনের ছেলের হাফ-প্যান্ট প'রে থিয়েটারের অভিনয়ে চাকরি নেয়া। তাঁর মনটাও কি আজ সেই চাকরি সেই প্রতিপত্তি সেই প্রতিষ্ঠার জন্যেই ছেলেমানুষের মতো আঁকুপাঁকু করে উঠছে না?

কৌতূহলে সূচীবিদ্ধ হয়ে সুধাময়ী জিগ্‌গেস করলেন—কেমন দেখলে বন্ধুকে?

—চমৎকার। ঠিক তেমনটিই আছে ভিতরে। বাইরেটা কিছুই বোঝায় না মানুষকে।

—আমি বলেছি না? এত আলু-পটল ছিলে আজকে একেবারে আদা-কাঁচকলা হয়ে যেতে পারো? তারপর—চাকরির কথা কী বললে?

—বললে চেষ্টা করে দেখবো।

—তা হলেই দুর্গ জয় হয়েছে ভাবতে পারি। ওঁর চেষ্টাতেই তেষ্টা মিটে যাবে নিশ্চয়। সিদ্ধিমান পুরুষ, লাঙল ছুঁয়ে দিলেই ক্ষেতে শস্য আসবে সৌভাগ্যের মতো। সুধাময়ী সমৃদ্ধির স্বপ্ন দেখলেন।

পুলিন ভাবলেন, স্ত্রীর এই আনন্দটুকুই আজ তাঁর দিনের উপার্জন। বললেন—কিন্তু জানো, কোট-প্যান্ট পরে সাহেব সাজতে হবে। খুলে খুলে বললেন ব্যাপারটা।

হালকা খুসিতে উছলে উঠলেন সুধাময়ী। বললেন—ওমা, কী মজা! মোটরে করে বন্ধুর বাড়ি থেকে যাবার সময় এ পথটা দিয়ে ঘুরে যেও দয়া করে, দেখবো ব্যাটবলের কাছে চলেছেন কেমন ডাণ্ডাগুলি!

## ছয়

খবর এল, বটব্যাল আসবেন না কমিটির মিটিঙে। দাড়ি কামাতে গিয়ে গালের পাশটায় খানিক কেটে গেছে, সেই ক্ষতচিহ্নটুকু সম্পূর্ণভাবে মিলিয়ে যাবার আগে বাইরে তিনি মুখ দেখাতে পারবেন না, তাঁর সাহেবিয়ানায় সইবে না সেই অপরিচ্ছন্নতা।

পুলিনের যেন ঘাম দিয়ে জ্বর ছাড়লো। যেন কয়েদখানার ফটক খুলে বাইরে এলেন বেরিয়ে, খোলা মাঠের মুক্তিতে। সুধাময়ীকে বললেন—তোমাকে একটা হৃৎকম্পের ভয় থেকে বাঁচিয়ে দিলাম।

—আমার তো মনে হচ্ছে, সার্কাসের রোমাঞ্চ থেকে বঞ্চিত করলে আমাকে।

যেমন-কে-তেমন, সাদাসিধে বাঙালী পোষাকেই পুলিন রওনা হলেন।

সাহেবি-সংস্কার সেরে দু'বন্ধু এক মোটরেই যাবেন কলেজে, এমনি কথা ছিল আগে থেকে। সংস্কারের আর দরকার না থাকলেও এক সঙ্গে যাবার দরকার তেমনিই আছে। তাই পুলিন চললেন নিরঞ্জনের কুঠিতে।

—কতক্ষণ ধরে তোমার জন্যে বসে আছি। নিরঞ্জন উদ্ব্যস্ত হয়ে উঠলেন।—দেখ চট করে কোন্‌টা ফিট করে। আগে পাঁকাটি ছিলাম, পরে চিচিঙ্গে থেকে গোল আলু হয়েছি, সব রকম ঢপেরই আছে—

কী দরকার! বটব্যাল তো আসছেন না—পুলিন হাসলেন নিশ্চিন্তের মতো।

—আসছেন না, তাতে কী? নিরঞ্জন এমন ভাবে তাকালেন যেন সূর্য অস্ত গেলেও দিনের অবসান ঘটবার কথা নয়।

—বটব্যাল আসছেন না, তার মানে আমাকে বটগাছে উঠে আর বেল পাড়তে হবে না। অর্থাৎ দাঁড়কাক হয়ে পাখনা গুঁজতে হবে না ময়ূরের।

—ও! তা হলে তুমি এই পোষাকেই ইন্টারভিয়ু দেবে? ততক্ষণে যেন ধাতস্থ হলেন নিরঞ্জন।

—হ্যাঁ, আর কোথাও তো বাধা দেখছি না এখন তো শুধু তুমি আর আমি। পুলিনের গলার আওয়াজটা ঈষৎ নীচু ও আচ্ছন্ন শোনালে।

ও! তাহলে তুমি একটু বোসো! আমি তৈরি হয়ে নি।

পুলিন বসতে যাবেন, নিরঞ্জন ফিরলেন দুয়ার থেকে। বললে—কিন্তু, হ্যাঁ, দেখ, আমাদের এক সঙ্গে যাওয়াটা হয়তো উচিত হবে না।

—কেন বলো তো?

—তুমি যে আমার বন্ধু, তোমার প্রতি যে আমার পক্ষপাত আছে এটা কাউকে সন্দেহ করবার সুযোগ দেওয়াটা ত বুদ্ধিমানের কাজ নয়। তোমাকে-আমাকে যদি সবাই একসঙ্গে মোটরে দেখে আর শেষ পর্যন্ত চাকরিটা যদি তোমারই হাতে আসে তবে সবাই ছু'য়ে ছু'য়ে চার করবে! আমার পক্ষে শোভন হবে না সেটা।

কথাটাতে যুক্তি আছে নিঃসন্দেহ। পুলিন বললেন—হেঁটেই যাবেন তিনি।

পায়ে-হাঁটা সমস্ত পথটা পুলিনের মনে হলো ঠিক বাঁশির সুরের মতো। সমস্ত আকাশ যেন আশা দিয়ে আঁকা। এই যে নিরঞ্জন তাকে এত দূরে সরিয়ে রাখলেন এর মাঝে কত বড় বন্ধুতার স্বীকৃতি।

আরো অনেককেই ডাকা হয়েছে ইন্টারভিয়ুতে। বাইরের লোকও আছে কয়েকজন, কয়েকজন আনকোরা কলেজ-ফেরৎ। কিন্তু কাউকে দেখেই বুক ধুকধুক করবার মতো নয় পুলিনের। তিনি দাঁড়িয়ে আছেন শক্ত মাটিতে, ছায়ার নিচে।

একে একে ডাক পড়লো সবাইর। এক সময়ে পুলিনেরও।

কমিটিতে একজন বুড়ো উকিল ছিলেন, রায়বাহাদুর, নাকের থেকে কপালের উপর চশমা তুলে চিনতে পারলেন পুলিনকে। বিস্ময়ে বিহ্বল হয়ে

বললেন—আরে, আপনি নাকি? আমি ভেবেছিলুম কে না-জানি আর কেউ। নলিন পুলিনের তো অভাব নেই বাঙলা দেশে। বলে তিনি দৃষ্টি ঘোরালো করে তাকালেন নিরঞ্জনের দিকে। বললেন—কী হবে আর প্রহসনে? এঁর মতো লোক যখন পাওয়া যাচ্ছে তখন আর কী চাই আমাদের? হিমালয় দেখে এসে কী হবে আর পূবে-পশ্চিমে তাকিয়ে? এখানেই শেষ করে দিন ইণ্টারভিয়ু।

নিরঞ্জনকে যথেষ্টরূপে প্রভাবিত করতে পেরেছেন কিনা নির্ণয় করতে না পেরে রায়বাহাত্বর আবার বললেন—জানেন, উনি কি নিয়ে গবেষণা করছেন এতদিন?

নিরঞ্জন তরল গলায় বললেন—জানি। ধুতির উপকারিতা নিয়ে।

—ঠিক তা নয়। গম্ভীরমুখে বললেন রায়বাহাত্বর—আমি দেখে এসেছি ওঁর পাণ্ডুলিপির খানিকটা। বিষয়টা হচ্ছে, বাঙালীর বৈশিষ্ট্যের বিবর্তন। অনেক দূর লেখা হয়েছে, অনেক যত্ন, অনেক শ্রম, অনেক সাধনার জিনিস। ওঁকে এই চাকরিটা দিলে আমাদের নিজেদেরই উপকার হবে, বাঙালীর উপকার।

নিরঞ্জন চেয়ারে গা শিথিল করে দিয়ে নিরুদ্বেগ ভঙ্গিতে বললেন—আপনাদের সবাইর যখন এই মত তখন পুলিনবাবুকেই নির্বাচন করা যাক। বলে কৃতজ্ঞ-নম্র পুলিনের মুখের দিকে তাকিয়ে তিনি হাসলেন, যেন সমস্ত কৃতিত্বটা পুলিনেরই।

আবার পরবর্তীর ডাক পড়লো, নিরঞ্জন বললেন—আরো যারা এসেছে মুখ দেখাতে, আগে থেকেই তাদের মুখ অন্ধকার করে দিই কেন? তীর্থে যখন এসেছে, চৌকাঠ পেরিয়ে মন্দিরেও একবার ঢুকুক।

আর সবাইরও তাই মত। শুধু রায়বাহাত্বর মাথা নেড়ে বললেন—পুলিনের কাছে সব মলিন মশাই।

—শুধু মলিন নয়, বিলিন একেবারে। তবু লোক-দেখানো সৌষ্ঠবটা নষ্ট করা মোটেই ঠিক হবে না।

'দুদিন পরে ফল বেরুলো নির্বাচনের। বিশ্বাস করতে রুচি হলো না

পুলিনের যে, পশুপতি সমাদ্দারকে চাকরি দিয়েছে কমিটি। পশুপাত নীচের ক্লাশের বাঙলা মাস্টার, মাত্র বি-এ পাশ। 'পিতা' বানান করতে মাঝে মাঝে এখনো সে প-য়ে দীর্ঘ ঈ-কার লেখে।

শেষ পর্যন্ত একমাত্র রায়বাহাদুরই পুলিনের পক্ষে ছিলেন, আর সবাই পিছলে-পিছলে চলে গেলেন নিরঞ্জনের তাঁবুতে, পশুপতির পাল্লায়। কি করে যে পশুপতির ওপর নিরঞ্জনের নজর পড়তে পারে, ভাবতে গিয়ে পুলিন দিশেহারা হয়ে পড়লেন। অকস্মাৎ দেখতে পেলেন যেন ব্যাখ্যার বিদ্যুৎ। আর কিছু নয়, পশুপতি সেজে এসেছিলো ইংরেজের পোষাকে। একে ভুঁড়ি, তায় প্যাণ্টের নীচে কাপড়ের মাল-কোঁচার দরুণ দেখাচ্ছিলো তাকে প্রায় ঘটোৎকচের মতো ( বা উৎকট ঘটের মতো ), ফলে প্যাণ্টের শেষ ও মোজা আরম্ভের মধ্যে অনাবৃত থেকে গেছে পায়ের দু'ইঞ্চি কাঁচা চামড়া। কোটের দু'পাশ একসঙ্গে এসে মেলে মনে হচ্ছিলো যেন পশুপতির বুকে এতটুকু দয়া নেই, বোতাম আর ছিদ্রের মধ্যে চন্দ্র আর সমুদ্রের ব্যবধান। যেন কোন ফাঁসুড়ে তার গলায় টাই বেঁধে দিয়েছে; যাই-যাই করে গলাটা নিঃশব্দে লম্বা হয়ে চলেছে উপরের দিকে। মাথায় তার একটা টুপিও ছিল, অটল ও অবিচ্যুত, আর সেই টুপি মাথায় দিয়েই সে ঢুকেছিলো কমিটি-রুমে! পারিপাট্য থেকে একচুল ভ্রষ্ট হয়েছে, এমন অভিযোগের সে অবকাশ রাখেনি।

একেই মনোনীত করলেন নিরঞ্জন। পশুপতি নাকি কথা দিয়েছে, দু'বছরের মধ্যে সে বাঙলায় এম-এ পাশ করবে ; আর সবচেয়ে যেটা বড় কথা, তার সভ্যতা, তার শালীনতা—দু'বছর কেন, এক মুহূর্তের জন্যেও পিছিয়ে থাকেনি। আর যাই হোক, নিরঞ্জনের মান রেখেছে সে পোষাকে।

শুধু ব্যর্থতা নয়, লাগলো যেন একটা কুৎসিত অপমানের মতো। যেন কিছুতেই সইতে, মেনে নিতে পারছেন না পুলিন। প্রথম যেদিন গিয়েছিলেন নিরঞ্জনের বাড়ি, সেদিন যদি নিরঞ্জন তাঁকে অবনত বা অধোগত বলে তাড়িয়েও দিতেন, তবু যেন এত অমর্যাদাকর মনে হতো না। জীবনে অনেক আকাঙ্ক্ষাই তো মেটে না, পারে এসে বারে-বারেই তো নৌকাডুবি

হয়—তবু নিজেকে কেন এত ক্লান্ত ও নিঃস্ব মনে হবে—কিছু ভেবেই মনে তিনি পরিপূর্ণ সন্তোষ বা বৈরাগ্য আনতে পারছিলেন না। কেন হঠাৎ নিজেকে এত কর্মহীন ও আশ্রয়হীন মনে হবে? সব সময়ে গুণের স্বীকৃতি হয় না সংসারে, সাধনা উপহসিত হয়, অধম ও অক্ষমেরাই অভিনন্দন পায়। এ কে না জানে? তারি জন্যে নিজেকে এমন শক্তিশূন্য বলে মনে করবেন কেন? সুধাময়ীর মুখের দিকে পর্যন্ত তাকাতে পারেন না, এমন কী লজ্জা তিনি লাভ করেছেন! বাইরে থেকে প্রতিবিধানের যদি কোনো উপায় নেই, সে তেজ সে শক্তি তিনি তাঁর কর্ম থেকে কেন আহরণ করবেন না? কেন তাঁর কাছে ম্লান মনে হবে জীবনের স্বাদ?

পুলিনের এই নীরব লাঞ্ছনার জ্বালা একজনকে শুধু আন্দোলিত উদ্দীপিত করে তুললো। সে রাম। কিছুতেই সে উপেক্ষা করতে পারছে না বাবার এই চুপ করে যাওয়াকে, নিজেকে নিঃসহায় মনে করার চেষ্টাকে। সংসারে সবই তেমনটি আছে, দু'বেলা খাওয়া আর ইস্কুলে যাওয়া, আর খেলা-করা আর ঘুমোনো—কিছুতেই সে মেনে নিতে পারছে না। কী যেন হঠাৎ চলে গেছে এই বাড়ির আকাশ থেকে—বাবার উপস্থিতির ঔজ্জ্বল্য, মা'র মুখের নির্মল প্রসন্নতার আভা। যেন প্রতারিত, অপমানিত, নির্যাতিতের বেদনার ছায়া পড়েছে তাঁদের মুখে! তাঁদের আর্তি তাঁদের বিষণ্ণতায়। শত মুখে নিজেকে তার ধিক্কার দিতে ইচ্ছা হলো, সে এই দরিদ্র, ভূ-লুণ্ঠিতদের দিকে না তাকিয়ে—অপহৃত যাদের সর্বস্ব, অস্বীকৃত যাদের মহিমা—চোখ পাঠিয়েছিল কিনা ধনমদের দিকে, যাতে শুধু অধোবাসীদের প্রতি রূঢ় ঘৃণা আর নিষ্ঠুর তুচ্ছতাবোধ। যেন তারই কাছে বাবার চক্ষু প্রতিকার খুঁজছে, যেন তারই কাছে মিনতি করছে মা'র ম্লানিমা।

রামের সেই পুঞ্জিত আক্রোশ সেদিন সেই ইস্কুলের সভায় বিদীর্ণ হয়ে পড়লো। কোলকাতা থেকে একজন বিদ্বান গুণী লোক—একসঙ্গে অধ্যাপক ও সাহিত্যিক—এ-সহরে এসেছেন ক'টা বক্তৃতা দিতে—তার মধ্যে একটার আয়োজন হয়েছে এই ইস্কুলে, কিশোর-সম্মেলনে। ইউরোপের অনেক দেশ তিনি ঘুরে এসেছেন, অনেক বিদেশী ভাষাতেই তিনি পণ্ডিত, কিন্তু বর্জন

করেননি স্বদেশের এতটুকু বিশেষতা। পরণে তাঁর যে ধুতি-চাদর তা শুধু শুভ্রই নয়, শুচিস্মিত, আগাগোড়া খদ্দরের তৈরী। সমস্ত আকৃতিতে, আবির্ভাবে নম্র শালীনতা। শান্ত ও নিরহঙ্কার। যেন বাঙলাদেশের সংস্কৃতির খাঁটি প্রতীক। কী অপূর্ব কণ্ঠে তিনি বক্তৃতা দিলেন, আর কি অপূর্ব বাঙলায় ছেলের দল মন্ত্রমুগ্ধ হয়ে রইলো।

সভাপতির বক্তৃতা দিতে উঠলেন এবার নিরঞ্জন। এমন কোন বিখ্যাত সভা হতে পারে যাতে নিরঞ্জন না সভাপতি? বক্তৃতা দিতে উঠলেন তিনি তাঁর নিজস্ব পোষাকে নিজস্ব ভাষায়—ইংরিজিতে। যে পোষাক আর ভাষায় তিনি মর্যাদাবান মনে করে থাকেন নিজেকে।

ছেলের দলের এক অংশ হঠাৎ চীৎকার করে উঠলো—বাঙলা, বাঙলা! কেউ কেউ উঠলো আরো চেঁচিয়ে—ধুতি-পাঞ্জাবি, ধুতি-পাঞ্জাবি!

বিপক্ষদলও ছিল প্রস্তুত হয়ে। তারা বলে উঠলে—ইংরিজি, ইংরিজি! ইংরিজি পৃথিবীর ভাষা! কেউ কেউ বললে—স্বাধীনতাটা বক্তার, শ্রোতার নয়।

মুহূর্তে আগুন জ্বলে উঠলো, একের সঙ্গে অপরের সংঘর্ষ। তর্ক থেকে হাতাহাতি, হাতাহাতি থেকে টেবিল-চেয়ার নিয়ে ছোড়াছুড়ি। দেখতে দেখতে প্রায় একটা খাণ্ডবদাহনের চেহারা হয়ে দাঁড়ালো। সবাই ছেলেদের মধ্যে গিয়ে পড়লেন, স্বয়ং নিরঞ্জন পর্যন্ত, কিন্তু যেখানে এসে কলহের সমাপ্তি হলো, নিরঞ্জন স্বচক্ষে দেখতে পেলেন, সেখানে তাঁরই ছেলের রক্তাক্ত কপাল।

হাসপাতাল থেকে ছেলেকে ব্যাণ্ডেজ করিয়ে নিয়ে বাড়ি ফিরছেন, দেখতে পেলেন রাস্তা দিয়ে ছাত্রদের একটা শোভাযাত্রা চলেছে। গান গেয়ে চলেছে তারা—'আ মরি, বাংলা ভাষা, মোদের গরব মোদের আশা!' আর সেই দলের অগ্রণী রাম।

## সাত

আবার মিটিং বসলো নিরঞ্জনের সভাপতিত্বে। এবার স্কুল-কমিটির মিটিং। বিষয়, সেদিনকার সভার গোলমাল। সভার চেয়ে শোভাযাত্রাটাই ছিল নিরঞ্জনের মর্মশূল।

সন্ধান করবার আর কী-ই বা আছে! দলসুদ্ধ সবাইকে কখনো শাস্তি দেওয়া যায় না, টান দিতে হবে দলপতিকে। একা থাকলেই পেছনে একশো থাকে। যে এক কেটে ফেললে পেছনের শূন্যগুলো ঝরে পড়ে একসঙ্গে। অতএব রামের তলব পড়লো।

আজকে রামের আবির্ভাব একেবারে অন্য রকমের। দ্বিধাহীন, নিধারিত। ভীষণ সহজ, এবং অত বেশি সহজ বলেই সতেজ। পরণের ধুতিটা খাটো, বাঁ পায়ে তার জুতো নেই—সে কেন, পৃথিবীর কেউ-ই তাকিয়ে দেখছে না, সমস্ত ভঙ্গিতে সেই নিশ্চল উপেক্ষা।

যত না রাগ হবার কথা, তার চেয়ে যেন বেশি চমকালেন নিরঞ্জন। শীতল স্থৈর্যের নিচে তপ্ত রাগ লুকিয়ে রাখবার কেরামতি তাঁর বহুদিনের। তাই তিনি স্নিগ্ধ সুধাস্রাবী কণ্ঠে জিগ্‌গেস করলেন—কী নাম তোমার?

উত্তরটা বিশেষত্বহীন, কিন্তু শোনালো কাঠখোট্টার মতো—শ্রীরামচন্দ্র বন্দ্যোপাধ্যায়।

—বন্দ্যোপাধ্যায়? জিভের ডগাটা ঠাট্টায় চুলকে উঠলো নিরঞ্জনের।

—হ্যাঁ, ব্যাণ্ডো নয়, নয় বা নিশানজি।

—নিশানজি মানে? নিরঞ্জন ভুরু কুঁচকোলেন।

—Banner-ji। কেউ-কেউ বা বনের মেয়ে বা বনের ঝি' হয়েই খুসি!

নিরঞ্জনের কাণ দুটো গরম হয়ে উঠলেও গলায় সে ঝাঁঝ আনলেন না। নিস্পৃহের মতো জিজ্ঞেস করলেন—তোমার বাবার নাম কি?

এবার রামের চমকাবার পালা।—চেনেন না আমার বাবাকে? সে প্রায় লাফিয়ে উঠলো।

—কেন এর বাবা কোনো সেলিব্রিটি নাকি? নিরঞ্জন পার্শ্বোপবিষ্ট

হেডমাস্টারকে জিগ্‌গেস করলেন ;—এমন একখানা ভাব করছে যেন প্রাতঃস্মরণীয় কেউ। মন্দ নয় এমন পিতৃভক্তি। না বাপু—বহুকষ্টে এতক্ষণে যেন টেবিলের থেকে মুখ তুলে তাকাতে পারলেন রামের দিকে, সৌভাগ্য হয়নি, চিনি তোমার পিতা-স্বর্গকে।

—সত্যিই তো। আমার বাবার নাম ভিতরে টানো বন্দ্যোপাধ্যায়।

এবার আর সহ্য হলো না রমেনবাবুর ! চেঁচিয়ে, ধমকে উঠলে ;—কার সঙ্গে কথা বলছ ভুলে যাচ্ছ নাকি ?

—কখ্‌খনো না। কথা বলছি আমারই পিতৃবন্ধুর সঙ্গে। শুধু পুলিন বললে পাছে না চিনতে পারেন তাই Pull-in বলছি।

—ও ! তুমি Fooll-in-এর ছেলে সেই র‍্যাম ? উৎকট হাসিতে ফেটে পড়লেন নিরঞ্জন।

—কিন্তু আপনার ছেলের সঙ্গে লড়াই করবার সময় আর ভেড়া থাকিনি, কোনো লড়াইয়েই আর থাকবো না। রামের গলা অসম্ভব গম্ভীর শোনালো।

নিরঞ্জন এবার তাঁর অভ্যস্ত শীতলতায় নেমে এলেন। বললেন—ডাকাতের সর্দারের মতো বাবরি রেখো ঘাড়ের ওপর, সিংহ বলে নিজেকে মনে করে সান্ত্বনা পেতে পারবে। যাক, কথাটা তা নয়। কথাটা হচ্ছে সেদিনের সেই মারামারি বিষয় কী বলতে চাও তুমি ?

—যা বলতে চাই তাতো সেদিনের সেই মারামারিতেই বুঝিয়ে দিয়েছি। রাম এতটুকু দমলো না।—আর যেখানে হাত বাড়ানো নিষেধ সেখানে তার জ্ঞানের জন্যে গানের গলা ছেড়েছি। আর কিছুই আমার বলার ছিল না, নেইও।

—সাবধান হয়ে কথা বলো, রাম। হেডমাস্টার রমেনবাবু আবার সজাগ হয়ে উঠলেন।—তোমার আজকের ভঙ্গিটা অত্যন্ত কদাকার।

—নিশ্চয়ই পেছনে কারু প্ররোচনা আছে। নিরঞ্জন টিপ্পনি কাটলেন।

—যদি কারু থাকে তবে তা বাবার নয়, মার।

—মার ?

—হ্যাঁ, যাঁর কোলে শুয়ে প্রথম কথা বলি, সে আমার ভাষার মাতৃ-ভাষার। যে ভাষা আমার মা, যে মা আমার ভাষা।

—প্রি-টেস্টে কত নম্বর পেয়েছ বাঙলায়? সমস্ত গাম্ভীর্যটা নিরঞ্জন এক ফুঁয়ে উড়িয়ে দিতে চাইলেন। কিন্তু রাম থরথর করে কাঁপতে লাগলো ভিতরে।

ঢোঁক গিলে নিরঞ্জন বললে—সেদিনের সেই গোলমালটা ঘটানোর জন্যে তোমাকে কী শাস্তি দেওয়া যায় তুমিই নিজেই সাজেস্ট করো, আমরা ঠিক করতে পারছি না।

—বা, আমি কী বলবো! দীপককে যে শাস্তি দেবেন আমাকেও সেই শাস্তি দেবেন। পারে থাকলে এক সঙ্গেই থাকবো, ডুবলে এক সঙ্গেই।

—এ যে প্রায় ডেনিয়েল-এর বিচার। রমেনবাবু প্রতিবাদ করে উঠলেন; —মার খেল দীপক, আর শাস্তিও হবে তার!

—হ্যাঁ, নিশ্চয়! যে মারে তার তুলনায় যে মার খায় তার অপরাধটা কম নয়। রাম এমন একটা ভঙ্গি করলো যেন পুরাকালেরই কোনো অভ্রান্ত ও অপক্ষপাত বিচারক অবতীর্ণ হয়েছে।—ব্যাপারটা যখন হাতাহাতি তখন শুধু হাতাকে না মেরে হাতীকেও মারা উচিত। যে হারে আর যে মারে দুয়েরই সমান লজ্জা।

—খুব যে অভিনয় করতে শিখেছ! রমেনবাবু তীব্র খোঁচা মারলেন।

—আর সেটা 'সাজাহান' নাটকে যশোবন্ত সিংহের পার্ট। যশোবন্ত সিংহ হেরেছে, কিন্তু আশীর্বাদ করুন, আমি যেন না হারি।

—বেশ, সেই আশীর্বাদ করা যাবে, যদিও আপাতত তোমার সাজেশ্‌শানটা নিতে পারছি না। কী বলেন? নিরঞ্জন তাকালেন কমিটির আর আর সভ্যদের দিকে যারা সাপের কাছে কেঁচোর মতো আছে সর্বক্ষণ।—এক বছরের জন্যেই রাসটিকেট করা যাক।

—রাসটিকেট! রামের গলা ফেটে একটা ক্ষীণ আর্তনাদ বেরুলো।

এখনো কৃত কর্মের জন্য ক্ষমা চাও—রমেনবাবু ডুবন্ত লোকের কেশাগ্র ধরে যেন শেষ টান মারলেন।

—ক্ষমা ? কার কাছে ?

—দীপকের কাছে, দীপকের বাবার কাছে।

রমেনবাবুর কথাটা দ্রুত চাপা দিয়ে নিরঞ্জন বললেন—না, ও কথা বলবেন না। ধনুক ভাঙ্গে বটে, কিন্তু ওদের মেরুদণ্ড বেঁকে না। কথা বলতে বলতে তার নিচের পাটির উপর, উপর পাটির দাঁত জোরে চেপে বসলো।

—কিন্তু দীপকের কি শাস্তি হবে ?

—তার আরো শাস্তি চাই ? কপালে তার তিন ইঞ্চি ঘা--

আমার কপালে আমি হাসিমুখে ছ'ইঞ্চি ঘা নিতে পারি—কিন্তু রাসটিকেট !

--তবে ক্ষমা চাও। ওটা রমেনবাবুর প্রলেপন।

—দীপক চাইবে ?

—কার কাছে ?

—আমার কাছে, আমার বাবার কাছে।

--তোমার বাবার কাছে ?—হো হো করে হেসে উঠলেন নিরঞ্জন।

—হ্যাঁ, পিতার ঋণ সুপুত্রই শোধ করে থাকে। আপনার ভিক্ষের থালা না-হয় ও-ই নিয়ে গেল। আমার আপত্তি নেই, দাঁড়ি-পাল্লা ঠিক সোজা করে ধরুন।

—রমেনবাবু! নিরঞ্জন সংক্ষেপে গর্জন করে উঠলেন।

—আর কোনই প্রতিকার নেই। তুমি এবার চলে যেতে পারো। সংক্ষিপ্ত গর্জনের ব্যাখ্যা করে দিলেন রমেনবাবু।

রাম উদ্বেল হয়ে উঠলো।—চলে যাবো ? আমার ঐ অপরাধের জন্যে এত বড় শাস্তি ?

—নিজের দোষ কেউ বড় করে দেখে না।

—তার জন্যে মারুন না হয় আমাকে বিশ ঘা, দীপক চায়, দীপক মারুক, কিন্তু আমার জীবন—আমার ভবিষ্যৎ—

—বিশেষ অপরাধের জন্যে মৃত্যু পর্যন্ত হয়ে থাকে।

—কিন্তু আমার অপরাধ কি সেই মৃত্যুর চেয়েও বড় শাস্তির যোগ্য? এই জীবন্মৃত্যু?

—তোমার অপরাধ সেদিনের সেই সভাতেই শেষ হয়নি, আজকে পর্যন্ত তোমার সেই বিদ্রোহের ভঙ্গিটাকে টেনে এনেছে। কাপড়টা পরেছ যেন কুস্তি লড়বে, পায়ে জুতো নেই—রমেনবাবু কথাটা শেষ করতে পারলেন না।

—সেদিনের সেই যুদ্ধে শেষ অস্ত্র হিসাবে ওটা নিক্ষিপ্ত হয়েছিলো—শত্রুপক্ষ সেটা বেমালুম আত্মসাৎ করেছে।

নিরঞ্জনের ঘোরতর মুখভাব দেখেই রমেনবাবু হাসতে পারলেন না। বললেন—কথাবার্তায় এতটুকু বিনয় নেই, এমন একটা চেহারা করে এসেছ, যেন ফিরছ দিগ্বিজয় করে।

—তার জন্যে এতটা আমার অনিষ্ট করবেন আপনারা? এই বিচার আপনাদের?

—তবে অনুতপ্তের মতো ক্ষমা চাও পায়ে পড়ে! রমেনবাবু নিরঞ্জনের দিকে হাতের ইসারা করলেন! আর অলক্ষ্যে আরেকটা ইসারা করলেন চোখে, সেটার অর্থ হচ্ছে এই, তুচ্ছ একটা মুখের কথায় যদি ত্রাণ পাওয়া যায় তবে বুদ্ধিমান রাম মিছিমিছি তাতে পেছ-পা হচ্ছে কেন?

যতটুকু সময় দেওয়া সম্ভব তার একচুল ওপারে চলে গেলে হয়তো রামের দ্বিধা। নিরঞ্জন হঠাৎ চেয়ার ছেড়ে উঠে পড়লেন।—উপায় নেই রমেনবাবু, সফ্‌ট্ স্পর্ট্‌স্ সব দূর করে দিতে হবে, স্কুলের ডিসিপ্লিনটা ঢের বড় কথা।

আর-আর সবাই একবাক্যে সম্মত হয়ে সম্মানিত করলেন নিরঞ্জনকে। রমেনবাবুও হ্যাঁ করলেন বটে, কিন্তু তার পেছন থেকে গেল যেন অনেকখানি স্তব্ধতা।

ছেলের দল রামকে ঘিরে ধরলো। রাম বললে—তোদের থেকে আমাকে বিদায় নিয়ে যেতে হচ্ছে, হয়তো বা চোখের সামনে জীবনের যে পথ দেখেছিলুম সেই পথ থেকে—কখন কোন্ দিকে কার ডাক পড়ে কেউ বলতে পারে না।

—কখনো না। ছেলের দল উত্তাল হয়ে উঠলো। যারা বিপক্ষে ছিল তারাও যেন মিশে গেল ঢেউয়ের মধ্যে। আমাদের ছেড়ে কক্‌খনো যেতে দেবো না তোকে।

এতে একবিন্দু আশ্বাস নেই রামের, কেননা ব্যাপারটা ছেলেদের সাময়িক উত্তেজনার চেয়ে অনেক বেশি সাংঘাতিক। বাবা না-জানি কি ভাবে নেবেন ঘটনাকে। কে জানে, হয়তো তার ক্ষমা চাওয়াই উচিত ছিল, ভঙ্গিতে একটু বশ্যতা, কণ্ঠস্বরে একটু মিনতি। শত হলেও বাবার বন্ধু, গুরু-স্থানীয়—আর দীপকের আঘাতে একটু মনোবেদনা জানাতে কী বা এমন আপত্তি! না, ভীষণ গোঁয়ারের মতো কাজ হয়েছে তার। তার উপরে বাবার যত আশা, মার যত স্বপ্ন, সংসারের সমস্ত নির্ভর, আর সেই কিনা ছন্নছাড়ার মতো কেটে পড়বে এখুনি! চোখের সামনে সে পথ খুঁজে পেলো না, সমস্ত ভবিষ্যৎ যেন তালগোল-পাকানো একটা মৃত অন্ধকার!

সমস্ত শুনে সুধাময়ী একেবারে ফ্যাকাসে হয়ে গেলেন। মার মনের যেখানটায় বেশি মোচড় লেগেছে সেখান থেকে তিনি বলে উঠলেন—আর দীপকের কী হলো?

—দীপকের কী হবে? যেহেতু সে হেরেছে সেহেতু তার জয়। আর তার জয়, যেহেতু সে বড়লোক।

অনেকক্ষণ চুপ করে থেকে সুধাময়ী একটা দীর্ঘশ্বাস ফেললেন। বললেন—তবু ক্ষমা চাইলেই পারতিস।

—শুধু পুত্রের কাছে নয়, পিতার কাছেও। যে দারোয়ানটা দীপককে রোজ স্কুলে পৌঁছে দিয়ে যায়, তার কাছেও বা কেন যে ক্ষমা চাওয়া হবে না তা কে বলবে।

সুধাময়ীর চোখ ছলছল করে উঠলো। রাম গাঢ় স্বরে বললো—অবিচারটা একবার ভেবে দেখ, মা। গোলমালটা আমি একা করিনি, গানে শুধু আমার একার গলা ছিল না, তবু সমস্ত পাপের বোঝা আমার উপর চাপানো হলো। আর কী অপরাধের জন্যে কী শাস্তি!

—না, না, ছি, তবু ক্ষমা চেয়ে নিতে হবে, রাম। ওঁরা শক্তিমান মর্যাদাবান লোক, ওঁদের কাছে নীচু হলে কোনো অপমান হয় না।

—বাবাও কি তাই বলবেন?

—নিশ্চয়, তোর জীবনটা ছারখার হয়ে যাক, এ তিনি কখনোই চাইতে পারেন না। আর তুই যদি না চাস, তোর হয়ে আমি চাইবো গিয়ে মিসেস্ ডটের কাছে।

—তুমি? শেষকালে তোমাকে ঠেলে দেব ঐ অপমানের মধ্যে? রাম আকুল হয়ে উঠলো। কিন্তু পালাবার তার পথ কোথায়? কোথায় তার জন্যে সেই স্বাধীন আকাশ? ধীরে-ধীরে সেই কি আবার গলা বাড়িয়ে দেবে যূপকাষ্ঠে?

সুধাময়ী স্বামীর কাছে গিয়ে দুর্দিনের পৃষ্ঠা খুলে ধরলেন। হৃতমান ভিক্ষুকের মতো রাম দরজার পাশে দাঁড়িয়ে রইলো।

পুলিন একমনে লিখছিলেন তাঁর বই. সুধাময়ীর উপস্থিতে তাঁর মনযোগ বিন্দুমাত্র শিথিল হলো না। পাশে বসে সুধাময়ী বললেন—শুনেছ, রামকে স্কুল থেকে রাসটিকেট করেছে!

বইয়ের থেকে চোখ না তুলেই পুলিন বললেন—শুনেছি। রাস্তা দিয়ে ছেলেরা বলাবলি করতে করতে যাচ্ছিল।

—এখন উপায় কী হবে?

পুলিন মগ্ন হয়ে গেলেন নীরবতায়!

—দত্ত সাহেব আর তাঁর ছেলের কাছে ক্ষমা চাইলেই নাকি ওটা খণ্ডানো যেতে পারে। রামকে বলে কয়ে—

যেন কি একটা অশুচি প্রস্তাব করা হচ্ছে এমনি ভাবেই চমকে উঠলেন পুলিন। বললেন—কী বললে? কলম খসে পড়লো তাঁর হাত থেকে!

—রামকে বলে-কয়ে যদি পাঠাতে পারো ক্ষমা চাইতে –

—না। একেবারেই না। মাত্রা ছাড়িয়ে গেল পুলিনের গলার আওয়াজ।

—তবে রামের উপায় হবে কী ?

—উপায় ? পৃথিবী বিশাল, আকাশ অসমাপ্ত। উপায় হবেই। পুলিন আবার কলম তুলে নিলেন।

রামের মনে হলো, তার মতো শক্তিমান ও মর্যাদাবান আর কে আছে ? বুক ভরে নিশ্বাস নিলো সে নির্মুক্ত আকাশের।

## সাত

পরদিন ছেলেরা কেউ প্রায় এলোনা ইস্কুলে। যে কয়জন কী ব্যাপার কিছু বুঝতে না পেরে ঢুকছিলো আগে-ভাগে, তাদেরকে হাত ধরে হিড়হিড় ক'রে টেনে বার করে দেয়া হল রাস্তায়। যারা পরে এসে ঢুকতে চাইলো গেট দিয়ে, দেখলো সারি সারি ছেলেরা শুয়ে আছে চিৎ হয়ে। তবু যারা তাদের বেড়া টপকে এড়িয়ে গেল পাহারা, বাকি কম্পাউণ্ডটুকু পার হবার আগেই তাদের মাথায় আর পিঠে ঢিল পড়লো। তবু পথচারী যারা কৌতূহলের শেষ না পেয়ে জিগ্‌গেস করলো—কী ব্যাপার ! ছেলেরা সানন্দে, উচ্চকণ্ঠে বলে উঠলো—ধর্মঘট।

হেডমাস্টার রমেনবাবু সাত হাত জলের নীচে পড়লেন। প্রবোধ বা প্ররোচনা, শাসন বা স্বস্ত্যয়ন কিছুতেই ছেলেরা বিচলিত নয়, রামের রাসটিকেশন বাতিল না হলে তারা যাবে না ইস্কুলে, তাদের এক কথা।

রমেনবাবু অনেক চেষ্টা করলেন, সোজা পথে ও খিড়কিতে অভিভাবকদের দ্বারস্থ হলেন, ঘুসি পাকিয়ে শাসালেন পর্যন্ত। ফলে যারা খায়ের খাঁ তারাই শুধু রাজি হলেন ছেলে পাঠাতে। কিন্তু পাঠালে কি হয়, ঢোকে কি করে ; যদি বা ঢোকে, পরদিন রাস্তায় বেরোয় কোন্ সাহসে !

অগত্যা রমেনবাবু নিরঞ্জনেরই শরণাগত হলেন। নিরঞ্জন ফেটে পড়লেন শতচির হয়ে। —ছোঁড়াদের মেরে ঢোল করে দিতে পারেন না ? নিয়ে যান

আমার হাণ্টারটা, ড্রিল-মাস্টার কোথায়, বলুন তাকে, পা থেকে, মুখ পর্যন্ত চাবকে ছিবড়ে করে দিক ছোড়াদের।

মৃদুস্বরে রমেনবাবু বললেন—এর পর আবার মারতে গেলে ব্যাপারটা আরো ঘোরালো হয়ে উঠবে।

—আপনারা সব বুড়ো-হাবড়া, ইমবেসিল ফুল্‌স্! কটা পুঁচকে ছেলেকে ঘায়েল করতে পারেন না? বলুন আমাকে, আমি নিজে যাচ্ছি চাবুক নিয়ে, ঘা কোথায় কাকে বসাতে হবে দেখিয়ে দিচ্ছি এক্ষুণি।

চাবুকের মতোই কথাটা লাগলো যেন রমেনবাবুর মুখের উপর। তিনি মুখ গরম করে মাথা নিচু করে বসে রইলেন।

—মার, মারই হচ্ছে একমাত্র ওষুধ, এলোপাতাড়ি মার। দেখবেন, দু' মিনিটেই সব ঠাণ্ডা হয়ে গেছে। ওরকম পুতুপুতু করে পণ্ডিতি করা ছেড়ে দিন। ঘৃণার তীব্র ঝাঁজে নিরঞ্জনের মুখ বিকৃত হয়ে উঠলো।

রমেনবাবু মুখ না তুলেই বললেন—আপনিই তবে যাহোক একটা ব্যবস্থা করুন।

—নিশ্চয়। টেবিলের উপর নিরঞ্জনের ঘুসিটা বজ্রের আকারে নেমে এলো।

পশুপতি সমাদ্দারও এসেছিলো সুপারিশে, এবং বলা বাহুল্য, তার নবধৃত সাহেবি খোলসে, খর্ব কোট ও শীর্ণ প্যাণ্টালুনে। যদিও সে এখন কলেজে, ইস্কুলের উপর-তলায়, তবু তার পরামর্শ কাজে লাগতে পাবে বলেই তার গায়ে-পড়ে-আসা। আর, যা সে বললে তা একবাক্যে বাতিল করে দেবার মতো নয়। কেননা নিরঞ্জনের রক্তহীন বিরক্ত মুখ আস্তে-আস্তে উৎসাহে উজ্জ্বল হয়ে উঠতে লাগলো।

এমন একটা আটঘাট-বাঁধা ধর্মঘটের পিছনে নিশ্চয়ই কারু প্রেরণা আছে, কারু প্রশ্রয়, আশ্চর্য গঠনশক্তি। শুধু ছেলেরা মিলে এতদিন ধরে এমন সাফল্যের সঙ্গে চালিয়ে যেতে পারে না ধর্মঘট। শুধু তাদের মাথায় দুর্বুদ্ধি ঢুকিয়েই সে ক্ষান্ত হয় নি, রক্তে মিশিয়েছে উত্তেজনা। কোথায় কি ফন্দি আঁটতে হবে, কোন ঝোপে কী কোপ বসাতে হবে,

সেই তাদের পরামর্শ জুগিয়েছে। মূলে সেই বিদ্রোহীকেই শাসন করা দরকার।

—কে সে? নিরঞ্জন গর্জে উঠলেন।

শুধু চাকরি নিয়েই পশুপতির জ্বালা মেটেনি, তুলনায় সে যে অযোগ্য এ জ্বালা তার চিরদিনের। তাই সে নিশ্চেষ্ট ভাবেই বললে—পুলিন বাঁড়ুয্যে!

—বলেন কি? শূন্যে-ছোঁড়া আন্দাজী গুলিতে পাখি শিকার হয়েছে, নিরঞ্জন তেমনি আনন্দে দিশেহারা হয়ে পড়লেন।

—তা ছাড়া আবার কী। পশুপতি গুপ্তচরের গলায় বললে—স্কুলের কাছেই পুলিনের বাসা, সেইখানেই তো আড্ডা ছেলেদের। সেখান থেকেই তো ছেলেরা জল খেয়ে গলা ভিজিয়ে এসে ফের নতুন করে চ্যাঁচানো সুরু করে। সেখানে তারা খেতে পায় পর্যন্ত! দপ্তরিকে যে মেরেছিলো সেও বেশ দু'ঘা খেয়েছিলো ফেরাফিরতি। তাকে পুলিন নিজের হাতে ব্যাণ্ডেজ করে দিয়েছে দেখছি। কী মনে হয় এসব থেকে? সমস্ত আন্দোলনটার সেই হচ্ছে নেতা।

—কথাটা সত্যি? রমেনবাবুকে নিরঞ্জনের প্রশ্নটা তীক্ষ্ণ শলাকার মতো বিদ্ধ করলো।

রমেনবাবু মাথা তেমনি নিচু করে রইলেন। তার মৌনই যে সম্মতির লক্ষণ তা নিরঞ্জনকে শেখাতে হবে না।

তবে আর কথা নেই। যেন স্বস্তির নিশ্বাস ফেললেন নিরঞ্জন।—তবে এক কাজ করা যাক, রামের রাসটিকেনটা উঠিয়ে নিই—

—হ্যাঁ, হ্যাঁ, নিজেরো অলক্ষে রমেনবাবু বলে উঠলেন—রাম খুব ভালো ছাত্র। তার উপর অনেক আশা স্কুলের, হয়তো অনেক গৌরব।

—না, সেজন্য নয়! যখন রাখব বোয়াল পাচ্ছি, তখন চুনোপুঁটিতে বঁড়শি গাঁথবো না। যখন পাওয়া যাচ্ছে ঘুঘু তখন শুধু শুধু কে ছুঁচো মারতে যাবে?

রমেনবাবু যেন বুঝতে পারলেন না ব্যাপারটা।

কিন্তু পশুপতি বুঝেছে। অতি উৎসাহে স্ফীত হয়ে উঠতেই পেটের কাছের প্যাণ্টের বোতামটা এমন সবলে ছিঁড়ে ও সশব্দে ছিটকে পড়লো, মুহূর্তের ভুলে মনে হোল নিরঞ্জনের, যেন ঘরের মধ্যে কে একটা বুলেট ছুঁড়ে মেরেছে।

পশুপতি বোতামটা কুড়িয়ে নিয়ে আসতেই তিনি ধাতস্থ হলেন। পশুপতি বললে—পালের গোদাকেই বধ করা উচিত। ডাক্তার হয়ে রুগীকে আত্মহত্যার জন্যে বিষ দেওয়াও যা, এও তাই, মাস্টার হয়ে ছেলেদের ইনডিসিপ্লিন শেখানো।

—তার চেয়েও বেশি। প্রবলতর কণ্ঠে নিরঞ্জন বিঘোষিত হলেন।—তাই রামের চেয়েও বেশি চাই আমাদের, দশরথ। আপনি নিয়ে যান আপনার ভালো ছাত্র, আমরা দেখে নেব তার বাপকে।

—যদি প্রমাণ হয়—রমেনবাবু বললেন ভয়ে ভয়ে।

—প্রমাণ হয় মানে? আপনি কী বলতে চান? পেটের উপর পশুপতি তাড়াতাড়ি হাত চাপা দিল বলেই দ্বিতীয় বোতামটা উৎক্ষিপ্ত হলো না, —পুলিন জগে করে জল ঢেলে দেয়নি ছেলেদের আঁচলায়? বাতাসা খেতে দেয়নি? আইডিন লাগিয়ে ব্যাণ্ডেজ করে দেয়নি কপালে? আপনি জানেন না, শোনেননি এ সব? ছেলেরা যখন হৈ-চৈ করতে করতে এসেছে ওর বাড়ির সামনে তখন দরজা-জানালা বন্ধ করে বাড়ির মধ্যে না থেকে ও বেরিয়ে আসেনি ওর দাওয়ায়? তার মানে কী?

—তার মানে হচ্ছে, বেশ, বেশ করেছ, আরো করো, সল্‌তের পেছনে আমি আছি উস্কে দেবার কাঠিটি। নিরঞ্জন দাঁতে দাঁত চেপে বললেন।

—বলুন,—যে ছেলেটা রোদ্দুরে ভিরমি খেয়ে পড়লো তাকে পুলিনের বাড়িতে নিয়ে যাওয়া হয়নি? নিজের বিছানায় শুইয়ে পুলিন তাকে হাওয়া করেনি অনেকক্ষণ?

এ-সব কথা তো সত্যি। রমেনবাবু প্রতিবাদ করবেন কোন সাহসে?

—তবে? কথা রইলো। খুব দ্রুত ও খুব সহজ সিদ্ধান্তে এসে পৌঁছুনো গেছে এমনি স্থির ভাবে নিরঞ্জন বললেন—আপনি আপনার রামকে নিয়ে

গিয়ে স্কুলের আরাম করুন, আর যার হা-রাম হা-রাম করার কথা, তারো ব্যাধির আমরা বিরাম করি।

একটা চুণকাম-করা রিপোর্ট লিখলো কমিটি। যেহেতু রাম স্কুলের একজন ভালো ছাত্র যেহেতু তার অতীত নিষ্কলঙ্ক ও যেহেতু বর্তমানে সে অনুতপ্ত সেহেতু তার রাসটিকেশনের আদেশ পরিত্যাগ করা হল। আশা করা যাক, কমিটির এই ক্ষমা ও উদারতা তার ভবিষ্যত-জীবনে অনুপ্রেরণা দেবে।

—কী, সত্যি অনুতপ্ত তো? নিরঞ্জন জিগ্‌গেস করলেন নিরুদ্দেশে।

—হ্যাঁ, নিশ্চয়, কে না জানে! পশুপতি যদিও কমিটিতে নয়, তবু কলেজে, ইস্কুলের উপর-তলায়, তাই একটা সে ফাঁকা সমর্থন হাঁকলে।—রাসটিকেশনে রাস্তায় বার হয়ে যাচ্ছিল, অনুতাপ করবে না সে? কী যে জিগ্‌গেস করেন তার ঠিক নেই।

ছেলেদের দল একেবারে চমৎকৃত হয়ে গেল। বই-খাতা নিয়ে রাম আবার ফিরে এসেছে বলে নয়, তাদের উপর এতটুকু একটাও আঁচড়ও লাগলো না বলে। এত বড় একটা ঝড় বয়ে গেল তবু এতটুকু একটা ডাল ভাঙ্গবে না এ যেন তাদেরই কাছে অন্যায় মনে হতে লাগলো। কারণটা তাদের কাছে যতই মহান হোক রণে তারা খুব নির্মল ছিল না, তাই সন্ধি না হয়ে একেবারে একটা নির্জলা জয় হওয়াতে কেবলই তাদের মনে হতে লাগলো, কোনো অভিসন্ধি নেই তো পিছনে!

ব্যাপার বুঝতে একদিনের বেশি দেরি হলো না। কমিটি পরদিনই পুলিনের বিরুদ্ধে প্রসিডিং রুজু করেছে। সে কারণ দর্শাক কেন তার শাস্তি হবে না। অপরাধ? তাও সে জানতে চায়? এ সমস্ত ধর্মঘটটা তার রচনা। প্রমাণ? সে শুধু ছেলেদের উত্তেজিতই করেনি, স্বহস্তে পরিচর্যা করেছে।

দোষ অস্বীকার করলেন না পুলিন, যতটুকু অবিশ্যি দূষনীয়। ছেলেরা উত্তেজনা সংগ্রহ করেছে তাঁর স্তব্ধতা থেকে নয়, তাঁদের শাসনেরই লুব্ধতা থেকে। হ্যাঁ, যে-ছেলে এসে জল চেয়েছে তাঁর কাছে, সে-পিপাসার্তকে

তিনি জল দিয়েছেন, আর শুকনো জলকে আতিথেয়তায় সামান্য মিষ্টি করে দিয়েছেন বাতাসা দিয়ে ; আর যে আহত, সে স্বপক্ষই হোক আর বিপক্ষই হোক, তিনি পক্ষপাত করতে শেখেননি। তাঁর ধর্মঘটের সঙ্গে সহানুভূতি ছিল না, ছিল ধর্মঘটীদের সঙ্গে।

ঘট ও ঘটির প্রভেদ বুঝলো না কমিটি। পুলিনকে অন্যত্র চাকরি জোটাবার সৎ পরামর্শ দিয়ে ও শুভেচ্ছা জানিয়ে কমিটি তাঁকে চাকরি থেকে বরখাস্ত ক'রে দিলে। ছেলেদের কাছে তিনি একটি কদর্য কুদৃষ্টান্ত, বিদ্রোহ-বিদ্বেষের প্রতীক।

ছেলেদের দল আবার তুলে উঠতে চাইলো। রাম কাছে এসে মাথা হেঁট করে দাঁড়িয়ে ডাকলে—বাবা!

—কেনরে—পুলিন বললেন স্নেহস্বরে।

—আমি তবু পড়বো ঐ ইস্কুলে ?

—পড়বিনে ? তোর জন্যেই তো এত! পুলিন শান্তমুখে হাসলেন।

—আমার জন্যে তোমার চাকরি চলে যাবে, বাবা ?

—চরিত্রের কাছে চাকরিটা কত তুচ্ছ। বাঁচার মান শুধু মনুষ্যত্বে। তুই যদি মানুষ হোস, তবে কী হবে আমার চাকরি দিয়ে ?

—আমার জন্যে এত তোমাকে ত্যাগ করতে হবে, বাবা ? রামায়ণে ছেলে তার বাপের জন্যে—

আর বাপ-মা ছেলের জন্যে তিল-তিল ক'রে অহর্নিশ ত্যাগ করছে সে-কথা যে এক রামায়ণে লিখে ফুরানো যাবে না।

—কিন্তু ছেলেদের দল কিছুতেই মানতে চাইছে না, বাবা। রামের চোখে একটা কালো বিদ্যুৎ হঠাৎ ঝলসে উঠলো।

—খবরদার রাম, আমাকে নিয়ে ছেলেমানসি করিসনে তোরা। আমার অভাবের তুচ্ছতাটা তোরা কাঁধে বিজ্ঞাপন এঁটে শোভাযাত্রা করে প্রচার করিসনে বলে দিচ্ছি। আমাকে ভুলতে দে, যে, আমার অভাব শুধু একটা স্কুল-মাস্টারি।

ছেলেদের কাছে, জনে-জনে, নিজেই গেলেন তিনি। শান্ত সুহৃদের

মতো বললেন, নিজের কর্তব্য করো, একচিত্ত হয়ে পড়ো-শোনো, যখনকার যা কাজ। আমার দায়িত্ব আমি একাই নিতো পারবো। তোমরা খেলো করে দিওনা এর পরাজয়কে। একটা চাকরি যদি যায় তো গেছে, কাটুক না-হয় দিন অনটনে বা অনশনে, তবু বুঝতে দাও আমাকে যে আমি বেঁচে আছি, বাঁচবার ক্ষমতা, বাঁচবার যোগ্যতা আছে আমার মধ্যে। কী আমার গেছে, তার বদলে কা আমি পেতে পারি তার দিকেই আমাকে তাকাতে দাও। পড়োনি—দুই বিঘে জমি ?—'তাই লিখে দিল বিশ্বনিখিল দু বিঘার পরিবর্তে।' অত্যাচারটাকে তুমি যেভাবে নেবে সেভাবেই বিস্ফারিত করবে নিজেকে।

নিরঞ্জন দেখলেন, পুলিন বেঁকলেন না একটুকুও। বরং, যেন আরো বেশি জনপ্রিয় হয়ে উঠলেন। স্কুলের চাকরি খোয়ালেন বটে, কিন্তু অযাচিত পেয়ে গেলেন কতগুলি টিউশনি গোপনে খোঁজ নিয়ে দেখলেন তা প্রায় তাঁর মাইনের দ্বিগুণ। লাভ হলো কি তবে ? এখনো মেরুদণ্ড তার সোজা, মুখে প্রসন্নতা, জীবন-সম্বন্ধে চেতনার ভঙ্গিটা অত্যন্ত ঋজু। আর যাদেরকে তিনি মুক্ত রাখতে চান তাঁর প্রভাব থেকে তাদের মধ্যেই তাঁর গতিবিধি। ঠিক পথ না পেয়ে ডেকে পাঠালেন তিনি পশুপতিকে।

কিন্তু তার আগেই ঘরে ঢুকলো দীপক। মাথায় তখনো তার ব্যাণ্ডেজ।

—য়্যাডিশ্যনাল অঙ্কটা আমার ভালো হচ্ছে না, বাবা। মনে মনে যেন অনেক সংগ্রাম করে কথাটা সে ব্যক্ত করলো।

—সে কী কথা ? মাথায় চোট পেয়ে ব্রেন নষ্ট হয়ে গেল নাকি তোমার ?

—তা নয়, বাবা। মৃদু হেসে দীপক বললে—অঙ্কের নতুন যে মাস্টার এসেছেন, তিনি কিছু বোঝাতে পারেন না।

—নাচের অক্ষমতাকে উঠোনের অপরাধ বলে ঢাকতে চেয়োনা। বেশ, স্কুলে পড়া যথেষ্ট না হয়, বাড়িতে একজন টিউটর রাখো।

—সেকথাই তোমার কাছে বলতে এসেছি। দীপকের চোখে উৎসাহ

জ্বলে উঠলো।—বলতে এসেছি, পুলিনবাবুকে রাখো আমার মাস্টার। এমন সুন্দর করে শিখিয়ে দেবেন যে এক নম্বরও আমার ফসকাবে না।

নিরতিশয় গম্ভীর হয়ে গেলেন নিরঞ্জন। মনে হলো তাঁর আচরণের প্রতিবাদ যেন তাঁর নিজেরই ছেলের কণ্ঠে উচ্চারিত হচ্ছে। প্রার্থনার মধ্যে যতই আন্তরিকতা থাক, ভালো লাগলো না এই প্রার্থনার ভঙ্গিটা। মুখের গাম্ভীর্য পুরোমাত্রায় বজায় রেখেই তিনি বললেন—মাস্টার চাই, কলেজের প্রফেসর রেখে দিচ্ছি।

—সে অনেক মাইনে! স্কুলের ছেলের জন্যে স্কুলের মাস্টারই ভালো। যখন মাস্টার রাখবো বাবা, তখন আর কোনো দিকে না তাকিয়ে তার শিক্ষকতার গুণটাই শুধু আমরা দেখবো। মাথায় ব্যাণ্ডেজ সত্বেও দীপক বললে এভাবে।

যেন অনেকখানি উদারতা অনেকখানি ন্যায়বোধ সে পরোক্ষে প্রত্যাশা করছে বাবার কাছে। প্রায় বাচালতা মনে হলো নিরঞ্জনের। এবার তাঁর স্বরে সামান্য রুক্ষতা এলো।—কিসে তোমার ভালো হবে তা বোঝবার শক্তি তোমার চেয়ে আমার বেশি। খরচ বেশি কি কম, এ নিয়ে তোমার মাথা ঘামানোটা কোনো কাজের কথা নয়।

যদিও বার-বার একই পোষাকে আসতে হয় পশুপতিকে, তবু সেটা বিলিতি পোষাক বলে সে শুধু নিজেকে নিরাপদই মনে করে না, মনে করে সম্ভ্রান্ত বলে। বিশেষত এখন একপেট খেয়ে সামনের দিকে ভুঁড়িটা ঠেলে দিয়ে এক মুখ পান চিবোতে চিবোতে যখন সে আসছিলো রাস্তা দিয়ে, সমস্ত পৃথিবীকে মনে হচ্ছিল তার পায়ের তলায় সামান্য মৃৎপাত্র।

—সব ঠিক করে এলাম। যুদ্ধের সেনাপতির মতো দৃপ্ত ভঙ্গি পশুপতির।

—কি ঠিক করে এলেন? নিরঞ্জন প্রশ্ন করলেন।

—আপনার সঙ্গে কালই সে দেখা করতে আসছে।

—কে?

দীপক তখনো সেখানে দাঁড়িয়েছিলো একধারে, ভাবছিলো, অদ্ভুতভাবে ভাবছিলো, হয়তো শুনতে পাবে পুলিনের নাম।

কিন্তু নাম যা শুনলো তাতে কি জানি কেন একটা অজানা ভয় মেশানো।

—হরেকৃষ্ণ প্রজাপতি।

## নয়

হরেকৃষ্ণ প্রজাপতি পুলিনের বাড়িওয়ালা। প্রকাণ্ড শরীর, তৃতীয়-চতুর্থাংশই পেট, প্রায় চিবুকের নীচে থেকেই যার আরম্ভ! চোখ দু'টাতে অথচ শিশুর সরলতা।

—পুলিনের কতদিনের ভাড়া বাকি? জিগ্‌গেস করলেন নিরঞ্জন।

অনেকগুলি বাড়ির মালিক হরেকৃষ্ণ, এককথায় কোন সাফ জবাব দিতে পারলেন না।। কিন্তু উত্তরের অপেক্ষায় অপরপক্ষের নিঃশব্দতাটা ক্রমেই অসহ্য হয়ে উঠেছিলো দেখে বললেন আমতা-আমতা ক'রে—তা, দু'-একমাস বাকি থাকতে পারে, বলতে পারছি না খাতা না দেখে।

—বাকি ভাড়ার জন্যে নালিশ করেন না কেন?

—সমান্য ভাড়া, তার জন্য নালিশ করবো কী হুজুর? আমি কি তেমন ছোটলোক? মানুষের বিপদ-আপদ আছে, সুবিধে-অসুবিধে আছে, দু-এক মাস ভাড়া বাকি পড়লেই অমান মামলা ঠুকতে হবে? ধর্ম বলবে কী! রামায়ণে, রাম রাজা হবে শুনে কৈকেয়ীও প্রথমটা এমনি ভাবেই উচ্ছ্বসিত হয়ে উঠেছিলো।

—ও আপনি বুঝি ছোটলোক নন! নিরঞ্জনের চক্ষু কুটিল ও কণ্ঠ বক্র হয়ে উঠলো।

সে-বক্রতাটা বুঝেও যেন বুঝলেন না হরেকৃষ্ণ। বললেন—তা ছাড়া ভাড়া ঠিক বাকি আছে কিনা বলা যায় না! যদি থাকেও, তাগাদা করা মাত্রেই দিয়ে দেবেন। লোক বড়ো খাঁটি আছেন পুলিনবাবু।

—আপনার মাসতুতো ভাই বুঝি ?

এবার যেন মাথা কিছুটা খুললো হরেকৃষ্ণের! মাথা চুলকোতে-চুলকোতে তাই বললেন—তা তো জানিনা।

—আমি আপনাকে বলছি, পুলিন লোক মোটেই সিধে নয়, ইস্ক্রুপের মতো প্যাঁচালো, স্কুলের ছেলেদের মধ্যে বিদ্রোহের ভাব আনছে, তা জানেন ?

—তা তো জানি না!

—আর, তারি জন্যে তার চাকরি গেছে, তা জানেন ?

—কই, শুনিনি তো!

—এমন লোককে এ সহরে থাকতে দেওয়াই উচিত নয়, তা বোঝেন ?

বহুকষ্টে সেই সরল ভাসা-ভাসা চোখদুটোকে গোল করলেন হরেকৃষ্ণ। —নিশ্চয়ই। এ কথা কে না বোঝে ? আপনি বোঝালে না বুঝে উপায় কী বলুন ?

—তবে কুমীরের মতো কাঁদছিলেন কেন ভাড়াটের জন্যে ? মহাজন হয়ে মহৎ জন হবার এই অপচেষ্টা কেন ? বলি, বন্দুকের লাইসেন্স আছে তো আপনার ?

হরেকৃষ্ণ হাসলেন এবার তাঁর সহজাত হাসি। বললেন—সহর থেকে তাড়িয়ে দেয়াই যদি ঠিক মনে করেন তবে ভাড়ার নালিশ করে কী ফল হবে ? সমন জারী হবার আগেই হয়তো ফেলে দেবে টাকা কটা। তার চেয়ে উচ্ছেদের নালিশ ঠুকে দি এক নম্বর।

—এই তো কথার মতো কথা। সামনেই মন্থরাকার পশুপতি ছিল দাঁড়িয়ে, লাফ মেরে উঠলো।—এতক্ষণে খুলেছে যা হোক দিব্যদৃষ্টি। বাস্তুসাপকে মায়া করতে গিয়ে শেষকালে নিজেই যে উদ্বাস্তু হতে পারেন, বুঝেছেন তা হ'লে সেই পরিণামটা। হবেন কোথায় গজপতি, তা না হয়ে হয়েছেন কিনা প্রজাপতি! হরেকৃষ্ণ এবার ধাতে এলেন, হৃদয় থেকে দাঁতে।

বাড়ি-ছাড়ার নোটিশ পেয়ে মনে-মনে হাসলেন পুলিন, এতদিন, এত

বৎসর ধরে তিনি এখানে আছেন, এ বাড়িতে, কোনদিন মনেই হয়নি এ-বাড়িটা তাঁর নয়। মাস-মাস আট টাকা ভাড়া তিনি দিয়ে গিয়েছেন বটে, ভেবেছেন জীবনধারণের পক্ষে ও একটা অনিবার্য খরচ, যেমন চাল-ডালের, ধোপা-নাপিতের! মনেও হয়নি পৃথিবীর এক কোণে নগণ্যতম একটি কুঁড়ে ঘরে তিনি যে আকাশ দেখেন, রাতের আকাশ, তারায় ভরা ওড়া-পাখির আকাশ, তার জন্যেই তাঁকে ট্যাক্সো দিতে হয় মাস-মাস। যেমন তাঁর স্ত্রী-পুত্র এমনিই মনে হতো এ-বাড়িঘর, এর আকাশ-অবকাশ। যেমন তাঁর বুকের পাঁজর তেমনি যেন এই ঘরের বেড়া। এর প্রতিটি আনাচ-কানাচ, ঘুঁজি-ঘুপচি—সমস্ত তাঁর নিজের জিনিস, চালের বাতা আর ছাঁচ, এবড়ো-খেবড়ো মেঝের প্রতিটি ঢিপি আর খোদল। সহসা বুকের মাঝখানটায় টান পড়ে, যখন মনে প'ড়ে যায়, এ বাড়ি তাঁর বাড়ি নয়, এ মাটি তাঁর মাটি নয়, এ দেশ নয় তাঁর দেশ।

—ঝড়ের নিমন্ত্রণ পত্র এসেছে। সুধাময়ীর দিকে পুলিন বাড়িয়ে ধরলেন নোটিশটা।

সুধাময়ীকে ব্যাপারটা বিশদ করে বুঝিয়ে দিতে হলো। আগুন-ধরা কাগজের মতো আস্তে-আস্তে তার সমস্ত মুখ বেদনায় মুচড়ে-মুচড়ে কালো, বিকৃত হয়ে গেল। কাতরে উঠলেন—চাকরি গেল, তারপর এখন গাছতলায় গিয়ে দাঁড়াতে হবে?

—কে জানে, সেই গাছতলার মাটিটুকুতেও স্বত্ব আমাদের আছে কিনা—

—তুমি সইবে এ-সব? সুধাময়ী ঝংকার দিয়ে উঠলেন।

—সইবো না তো ভাবি, কিন্তু করি কী বলো?

—প্রতি মাস ঠিক সময় ভাড়া দেওয়া হচ্ছে, তবুও উৎখাত করে দেবে বাড়ি থেকে? এ কী জুলুম?

—মাসিক ঠিকে প্রজা আমরা, পনেরো দিনের নোটিশ দিলেই বেরিয়ে যেতে হবে আমাদের। বাড়িওয়ালার মর্জি।

—এই মর্জি হঠাৎ এই অসময়ে চাড়া দিয়ে উঠলো কেন?

—অর্থাৎ বাড়িওয়ালারো যিনি বাড়িওয়ালা তিনি এই কথাটাই বোঝাতে চান যে দুঃখ একাকী আসে না, ঝাঁক বেঁধে আসে।

—এখন উপায় কী হবে ?

—তুমিই বলো। শান্ত, স্নেহার্দ্র মুখে হাসলেন পুলিন।

—একবার বাড়িওয়ালাকে বলো না গিয়ে বুঝিয়ে।

—বাড়িওয়ালা বুঝবে না। পুলিনের গলা নিরাশায় নিষ্ঠুর।

—তবে ?

—তবে এক উপায় শুধু আছে।

—কি ? সুধাময়ী যেন টলতে-টলতে সামলে নিয়েছেন।

—কিন্তু তুমি কি আমাকে সেই উপায় অবলম্বন করতে বলবে ?

—বলোই না শুনি।

—এক উপায় শুধু আছে, পশুপতি সমাদ্দারের মতো সাহেব সেজে নিরঞ্জনের পায়ের কাছে হাঁটু গেড়ে বসে মিনতি করা—

—মরে গেলেও না। সুধাময়ী বন্দী পাখির মতো পাখা ঝাপটে উঠলেন।

—তাই বলো। আমাকে সাহস দাও বাঁচতে। ভাবতে দাও আমিও কম বলশালী নয়। ঘরের ছাদ ওরা কেড়ে নিতে পারে, নিক, কিন্তু আমার আকাশ ওরা কাড়বে কি করে ?

মুখ ম্লান করে সুধাময়ী বললেন—কিন্তু আমি ভাবছি, আর ভেবে কিছুতেই তল পাচ্ছি না, আমরা কী অপরাধ করেছি নিরঞ্জন বাবুর কাছে।

—শক্তির মত্ততা শুধু অপরাধী নির্বাচন করেই আত্মপ্রকাশ করে না। আর যে শক্তিমান তার অপরাধবোধটাও অসাধারণ।

—তা তিনি তোমার উপর রুষ্ট হয়েছেন হোন, কিন্তু আমরা, তোমার স্ত্রী ও সন্তানরা ; কী দোষে দোষী হলুম তাঁর কাছে ?

পুলিন তাঁর মুখের হাসিটিকে অস্ত যেতে দিলেন না। বললেন—তোমাদের উপর তাঁর প্রত্যক্ষ কোনো আক্রোশ আছে এ কথা আমি বিশ্বাস করি না। নাদির শা যখন সহর-কে-সহর, গ্রাম-কে-গ্রাম পুড়িয়ে দিচ্ছিলেন,

ভাববার তাঁর সময়ও ছিল না কোথাকার কে ছুতোর বা চামার, চাষী বা মজুর কী অপরাধ করেছে। ধ্বংসের মধ্যে একটা অতিকায় মাদকতা আছে। একবার সুরু করলে সহজে থামতে ইচ্ছে করে না, যতক্ষণ তলোয়ারে থাকে ধার আর তার বাঁট থাকে তোমার হাতে ধরা। আগুন ততক্ষণই জ্বলে যতক্ষণ বাতাস থাকে। কিন্তু তোমার ভয় নেই, আমিও লড়বো। বিনা যুদ্ধে আমিও সুচাগ্র মেদিনী ছেড়ে দেব না।

লেজ গুটিয়ে তখুনি-তখুনি বাড়ি ছেড়ে দিলেন না পুলিন। তিনিও উকিল লাগালেন, উচ্ছেদের নোটিশটা আইনের চোখে নিখুঁত হয়নি তুললেন সেই তর্কে ধূলিজাল, মোকদ্দমা দীর্ঘ হতে দীর্ঘতর হয়ে উঠলো। যা ভাবা গিয়েছিলো একমাসের ব্যাপার, প্রায় এক বছরেও তার নিষ্পত্তি হচ্ছে না। খুব সুযোগ পাওয়া গেল হরেকৃষ্ণকে উত্তেজিত করে তুলতে, পিপের মধ্যে একটু-একটু করে পরিপূর্ণ বারুদ ঠুসতে, যাতে বিদারণটা অভ্রভেদী হয়ে ওঠে।

হলোও তাই। মোকদ্দমায় হরেকৃষ্ণই জিতলো, আর তখনই লোক-লস্কর পাইক-পেয়াদা নিয়ে গেল সে পুলিনকে খেদিয়ে বাড়িতে দখল নিতে। প্রকাশ্য দিবালোকে হরেকৃষ্ণের লোক বাড়ি-ঘর জিনিষ-পত্র সব তছনছ ওলোট-পালোট করে ফেললো, তোষক-বালিশ থেকে সুরু করে হাতা-বেড়ি পর্যন্ত। সুধাময়ী শুধু তখন খেতে বসেছিলেন, বাড়া ভাত ফেলে এঁটো হাতেই নেমে দাঁড়ালেন রাস্তায়। ভয় পেয়ে ছোট ছেলেরা আঁকড়ে রইলো তাঁর চারপাশে।

শুধু ভিড়ের থেকে আলাদা হয়ে দাঁড়িয়ে রাম আর পুলিন দেখতে লাগলেন এই সুশৃংখল বিশৃংখলা। যে জিনিষটা আস্তে নামিয়ে রাখা যায়, সেটাকে জোর করে ছুঁড়ে ভেঙে ফেলা; যেটাকে ধূলোয় নামিয়ে রাখতে পর্যন্ত মায়া হয় সেটাকে টান মেরে ফেলে দেয়া নর্দমায়। শ্রদ্ধা বা বিনয়ের সম্মান রাখে না এমন একটা অখণ্ড তাণ্ডব।

কদিন আগে থেকেই আরেকটা বাড়ি ঠিক করে রেখেছিলেন পুলিন। কিন্তু এখন খোঁজ নিয়ে দেখলেন যে সেটা নাকি আগেই ভাড়া হয়ে গেছে।

—ভাড়া হয়ে গেছে কি মশাই ? লোক কই ?

—এখনো আসেনি। পরে আসবে।

—পরে আসবে ! কে সে লোক ?

—যেই হোক, তাকে ছাড়া আর কাউকে আমি ভাড়া দিতে পারবো না।

পুলিনের বুঝতে বাকি রইলো, কার আঙুলের হেলনে এ বাড়ির দরজাও বন্ধ হয়ে গেল তাঁর মুখের উপর।

অবশেষে অনেক সাধ্য-সাধনা করে বাজারের মধ্যে এক ময়রার দোকানের পাশে সংকীর্ণ একটা খুপরিতে এসে উঠলেন সপরিবারে। চারিদিকে চাপা, ঝুঁকে-পড়া, ফাট-ধরা বিবর্ণ খাঁচা। এমনিতে ভাড়া হতো যার আড়াই টাকা, বিপদের সময় তাই দাঁড়িয়েছে ছয় গুণ। কে জানে এরো পিছনে নির্দেশ আছে কিনা নিরঞ্জনের।

কি-কি জিনিস খুঁজে পাওয়া যাচ্ছে না, আর কি-কি জিনিস ভেঙে বা নষ্ট হয়ে গেছে সকরুণ স্বরে তারই একটা তালিকা দিচ্ছিলেন সুধাময়ী।

—যত জিনিস, তত বাধা তত ভার। যা গেছে তা গেছে। কী নেই না ভেবে কী আছে তাই দেখ। তাই যথেষ্ট। পুলিন বললেন উদাসীনের মতো।

হঠাৎ চেঁচিয়ে উঠলেন সুধাময়ী—তোমার খাতা কই, তোমার সেই লেখা, নতুন যেটা লিখেছিলে এতদিন ধরে ?

—নেই ?

—কই, দেখতে পাচ্ছি না তো !

পুলিন অসহায়ের মতো হাতড়াতে লাগলেন অন্ধকারে, কান্নার মতো কী কতগুলি শব্দ করতে লাগলেন ভাষায় যার উচ্চারণ নেই, অর্থও নেই ; দুর্নিবার উত্তেজনায় বাইরে বেরিয়ে গেলেন একবার, আবার ফিরে এলেন তখুনি, শান্ত হয়ে বসে বললেন সুধাময়ীকে, তাঁর মুখের দিকে না চেয়ে—তার জন্যে তুমি দুঃখ কোরো না। ও আমি ফের নতুন করে আরম্ভ করবো।

রাত গভীর হয়েছে, কয়েকটা কুকুরের ডাক ছাড়া কোথাও আর শব্দ নেই। নতুন পরিবেশে অস্পষ্ট অন্ধকারের মধ্যে পুলিন স্থির মনে ভাবতে

চেষ্টা করলেন, এ তাঁর কি হয়ে গেল দেখতে-দেখতে। চাকরি নেই, আশ্রয় নেই, মর্যাদা নেই, কোথায় তিনি চলেছেন ভাগ্যের হাত ধরে। জীবনে কোনদিনই কখনো একটা তাঁর আবর্তময় ফেনিল আকাঙ্ক্ষা ছিল না, দারিদ্র্যকে ভয় করেননি, তাই নিরীহ, স্কুলমাস্টারিতেই পরিতৃপ্ত ছিলেন, পরম সুখী ছিলেন সুধাময়ীর সহধর্মিতায়। সেই সহজ প্রসন্ন শান্তিটুকু বিধাতা এমন করে বিপর্যস্ত করে দিলেন কেন? কেন সহসা তাঁকে ডাক দিলেন তিনি দিগন্তহীন প্রান্তরের উপর, সর্বহারাদের সীমান্তে?

—রাম!

—কী বাবা—

—বিছানায় ছারপোকা উঠেছে? মশা খুব?

—না বাবা।

—তবে?

—ঘুমুতে পাচ্ছি না।

—কেন?

—জানি না, ঘুম আসতে চাইছে না কিছুতেই।

—কেন শরীরটা খারাপ?

—বুঝতে পাচ্ছি না। হয়তো খারাপ। জ্বর হয়েছে।

—জ্বর হয়েছে? পুলিন ব্যস্ত হয়ে রামের গায়ে হাত রাখলেন।

—কই, গা তো ঠাণ্ডা।

—এ ভিতরের জ্বর, বাবা। ভিতরটা আমার জ্বলে যাচ্ছে।

পুলিন চুপ করে রইলেন।

রাম জিগ্‌গেশ করলে—রাত অনেক হয়েছে বাবা?

—হবে।

—ভোর হবার আর দেরি কত?

পুলিন দীর্ঘনিঃশ্বাস ফেলে বললেন—অনেক।

# দশ

—আচ্ছা, আমার কাছে পড়বে তুমি মাস-মাস ?

প্রশ্ন শুনে রাম তো অবাক। চোখের সামনে রাস্তার উপর দাঁড়িয়ে প্রোফেসর শীতলবাবু।

—ম্যাট্রিকটাতে তেমন কিছু ব্রিলিয়্যাণ্ট করতে পারলে না, যেমন আমরা সব আশা করেছিলুম। আর কী করেই বা করবে? কী বিশ্রী ঝঞ্ঝাটের মধ্যে দিয়ে গেল তোমাদের সে দিনগুলো। কিন্তু তাই বলে আই-এ পড়লে না কেন ?

—ক্ষমতার বাইরে চলে গেল। চোখ নত হয়ে এলো রামের।

—বা, অনায়াসে তোমাকে ফ্রি করে দেওয়া যেত কলেজে।

—যেত না। লাগত অনেক ধরাধরি, অনেক অনুরোধ-উপরোধ, তাতে আর আমরা রাজি নই। তা ছাড়া কলেজের মাইনে থেকে ছাড় পেলেই সব খরচ চুকে যায় না—বই আছে, জামাজুতো আছে—রাম আবার চোখ নোয়ালো।

শীতলবাবু দেখতে পেলেন রাম যেন কোন দুরপনেয় দারিদ্র্যের দেশ থেকে এসেছে, দুঃখ-দুর্দিনের প্রত্যক্ষ প্রতীক হয়ে। পায়ে জুতো নেই, পরনের ধুতির ছিন্নতাটা দুঃসাহসীর মতো উদ্ঘাটিত, মাথার চুলগুলি যেন বহন করেছে একটা অবাধ্য ঝটিকা। যেন কী দুঃসহ দুঃস্বপ্নের জ্বালা তার দৃষ্টিতে।

হঠাৎ এই নমনীয় ভঙ্গিটা নিজের কাছে রামের খুব অস্বস্তিকর লাগছিলো, এই দীন ভাবে মাটির দিকে চোখ নামানো। প্রায় একটা ভিক্ষার্থীর ভঙ্গি। তাই সে বললে চোখ তুলে—ও-সব ধরা-বাঁধা পড়া পড়ে কী আর হবে ? দেশ তো অনেক দিন ধরেই পড়লো এখন আই-এ, বি-এ, বাছাই-করা বিদ্যের বোঝা বইলো পুরুষানুক্রমে, ভিটামিন নাই শুধু ভুষি, কিন্তু হয়েছে কি, পেয়েছি কি আমরা মোটমাট? যেখানে ছিলাম, সেখানেই আছি, বিদ্যের বোঝা টেনে-টেনে আর এগুতে পাচ্ছি না—

বিস্ময়ে তাকালেন শীতলবাবু। এ সব কারুর শেখানো কথা নয়, যেন নিজের নির্জ্জন আত্মসম্ভাষণ। তবু স্বরটাকে একটু বাঁকা করে জিগ্‌গেস করলেন—তবে এখন কী করতে হবে আমাদের?

—জানি না। তবে একবার নতুন পড়া পড়তে হবে এই কেবল জানি। পৃথিবীকে দেখতে হবে নতুন দৃষ্টিকোণে। জীবনের সার্থকতাটা বুঝতে হবে অন্য অর্থে, কী আমি পেলাম, তাতে নয়, কী আমি দিলাম, তাতেই কষতে হবে আমাদের জীবনের মূল্য। আর দেশের দরিদ্রতম, নগণ্যতম যে লোক সে-ও কত দিতে পারে, তাই আজ দেখাতে হবে আমাদের—

—ভালো কথা। তবু যেন একটু বক্রতা রইলো প্রচ্ছন্ন হয়ে। কিন্তু নিজে এখন কী করবে শুনি? ভবঘুরের মতো ঘুরে বেড়াবে?

—ভব—সমস্ত পৃথিবী যদি ঘুরতে পেতুম তা হলে হতুম না হয় ভব-ঘুরে। তা নয়, আমাকে এই ছোট সহরেই তার অলি গলি ধরে ধূলো পায়ে ঘুরে বেড়াতে হবে—যা হোক কোনো একটা চাকরির সন্ধানে। যে কোনো চাকরি, মাঠে হোক, কলে হোক, গোয়ালে হোক, আস্তাবলে হোক—

—এখনি তুমি চাকরি করবে?

—হ্যাঁ, এখন থেকেই। জীবনকে নেব এবার ভাসিয়ে, ঢেউয়ে আছড়ে-আছড়ে। বে-নোঙর নৌকা। হাল গিয়েছে ভেঙে, মাস্তুল গিয়েছে বেঁকে, উত্তীর্ণ হবে এসে ভাঙা জাহাজের দেশে। অগণন জনগণের রাজ্যে। যারা পড়ে আছে—মরে আছে—সরে আছে। সেই ঝরা-মরাদের মাঝখানে। অনেক পোড় খাবো, অনেক টোল খাবো, অনেক চোট খাবো, দুমড়ে মুচড়ে থেঁৎলে যাবো বারে-বারে, তবু ছাড়বো না কখনো নিজের এলাকা, যারা অধম—যারা অক্ষম তাদের জাতিধর্ম।

—কী পাগলামি করছ তুমি, রাম! শীতলবাবু তার কাঁধে হাত রাখলেন।—বেশ তো, মন দিও তুমি দুর্গতদের উন্নতিতে। কিন্তু সেই সঙ্গে সঙ্গে নিজের উন্নতি করে নেয়াতে দোষ কী! আচ্ছা আমি যদি তোমাকে পড়াই, তোমার আই-এর পড়া আমার অবসর মতো, তাতে তোমার আপত্তি আছে?

—আপনি আমাকে পড়াবেন, আপনাকে আমি মাইনে দেব কোত্থেকে ? চলতে-চলতে রাম যেন প্রচণ্ড হোঁচট খেল।

—সে তোমাকে ভাবতে হবে না।

—বা, ভাবতে হবে না কি-রকম ? আপনি আমার জন্যে আপনার দামী সময় অকারণে অপচয় করবেন, তা কখনো হতে পারে ?

—অপচয় করবার মতো অজস্র সময় আমার নেই—তবু তা নিয়ে মাথা ঘামিয়ে তোমার লাভ নেই। তুমি যদি আমার থেকে একটা ফ্রি কোচিং পাও, মায় দরকারী সব বই খাতা, তা হ'লে তোমার অসম্মতি থাকার কোনই কারণ থাকতে পারে না—

—কিন্তু, কেন, কেন, আপনি আমার জন্যে এত স্বার্থত্যাগ করবেন ?

শীতলবাবু একটি শীতল হাস্য করলেন। বললেন—ও-সব ত্যাগ-ফ্যাগের আমি ধার ধারি না। বাজারে আমার টিউশনির দাম আছে। আমার পাওনাটা অন্য জায়গা থেকে মিটে যাচ্ছে বলেই আমার পোষাচ্ছে। বুঝলে ? বার কতক তিনি রামের কাঁধ চাপড়ে দিলেন।

—পাওনাটা অন্য জায়গা থেকে মিটে যাচ্ছে। রাম যেন কোন কিছুর দিশপাশ খুঁজে পেলো না। তবে, সে ভবিষ্যতে মানুষ হবে, হবে জননেতা, দেশের রথবাহ, তাতেই পর্যাপ্ত প্রাপ্তি হবে তাঁর, শীতলবাবুর ইঙ্গিতটা কি এইখানে ?

—ভবিষ্যতে কী হবে, বা তুমি পরে বড়লোক হয়ে আমার এ ঋণ শোধ করে দেবে তারই ফাঁকা আশায় আমি কিছু করছি ভেবো না। আমি গরীব মাস্টার, ছাপোষা লোক, আমার চোখ সর্বদা বর্তমানে। বর্তমানেই আমার পাওনাটা মিটে যাচ্ছে বলে আমি অগ্রসর হয়েছি।

—বর্তমানেই মিটে যাচ্ছে ? রাম হতবুদ্ধির মতো তাকিয়ে রইলো শীতলবাবুর চোখের দিকে। তারপর অস্ফুট যন্ত্রণার সুরে বললে—কেউ দিয়ে দিচ্ছে আপনার মাইনেটা ?

—দিয়ে দিচ্ছে। শীতলবাবু খুব সরল হবার চেষ্টায় উদার ভঙ্গিতে হেসে

উঠলেন—এতক্ষণে বুঝতে পেরেছ যা হোক। মাইনেটার কোথাও ব্যবস্থা না হলে আমার সাহস কী, আমার সময় অমন উ।ড়য়ে দিই!

—কে দিয়ে দিচ্ছে আপনার মাইনে?

—সে তোমার বন্ধু—

—দীপক!—বুঝেছি। কিন্তু তাকে গিয়ে বলবেন, তার ধনমদের স্পর্ধা থেকে আমার এই দারিদ্র্যের স্পর্ধাটা কম বলবান নয়!

—তুমি বলো কী, রাম? তার এই দান এই দয়া—একে তুমি ছোট বলতে চাও?

—কিছুই বলতে চাই না, স্যার। দেখাতে চাই উপেক্ষা বা প্রত্যাখ্যান-টাও কোন অংশে ছোট নয়। তাকে গিয়ে বলবেন, রাম এখন আর পড়বে না, পড়াবে।

—পড়াবে? তার মানে? কাকে পড়াবে? শীতলবাবু হাসলেন আবার সেই বাঁকা হাসি।—এই ম্যাট্রিকের বিদ্যে নিয়ে?

—হাঁ, যাদেরকে পড়াবো, তাদের পক্ষে আমার এই ম্যাট্রিকের বিদ্যেটাও অনেক।

—কাদের পড়াবে?

—নির্জ্ঞান নিরক্ষরদের। ঐ সব জেলে-জোলা মুচি-মুদ্দা-ফরাসদের। যে প্রচণ্ড জড়পিণ্ড পড়ে আছে পুঞ্জ পুঞ্জ অন্ধকারে, তার মাঝে জ্ঞানের, বোধের অনুভবের আগুন জ্বালাবো। যেখানে ছিল নিশ্চল বদ্ধ জল সেই-খানেই জাগাবো জোয়ারের উচ্ছলতা। দীপক যদি আমার বন্ধু হয়, তবে তাকে বলবেন, আমার জ্ঞানবৃদ্ধি করবার চেষ্টা না করে অন্তত বাড়ির সইস-বেয়ারা চাকর-চাপরাশির যেন জ্ঞান বাড়ায়। বলে উত্তরের প্রতীক্ষা না করে সে হনহনিয়ে চলে গেল অন্য দিকে।

তারপর—

আরো কিছুদিন পর রামের মুখোমুখি দেখা হলো দীপকের সঙ্গে, সেই রাস্তার উপর। প্রায় অপ্রত্যাশিত। এই নোংরা ঘিঞ্জি পাড়ার রাস্তায় দীপক হাওয়া খেতে আসবে, এ কল্পনার বাইরে।

যেন কিছুই ঘটেনি মুখে এমনি ঔজ্জ্বল্য এনে দীপক বললে—এত ব্যস্ত ?

যেন কিছুই ঘটোন মুখে এমনি ঔদাসীন্য এনে রাম বললে—বসন্ত যে।

—বসন্ত ?

—হ্যাঁ, ও তোমাদের বাড়ির গেটের উপরে ঘন মাধবীলতায় রঙীন ফুলের গুচ্ছ-গুচ্ছ বসন্ত নয়, এ হচ্ছে গায়ের বসন্ত, ডুমো ডুমো, গুটি-গুটি—সূঁচ রাখবারো জায়গা নেই এতটুকু। আর এ জোলো নয় একেবারে আসল।

বন্দুক উঁচিয়ে কে যেন রাস্তার মাঝে দাঁড় করিয়ে দিল দীপককে। বসন্ত কথাটার যে এমন একটা বিরুদ্ধ ও বিকৃত অর্থ হতে পারে এ যেন একটা নৃশংস নিষ্ঠুরতা।

মূঢ়, নিশ্চেতন গলায় সে জিগ্‌গেস করলে—কার ?

—ছোট ভাই তুটোর। মারও গা টাটিয়ে জ্বর এসেছে—তাঁরও হলো বলে। চেষ্টা করেও স্বরের ছলছলানিটুকু রাম গোপন করতে পারলে না।

—তোমার বাবা কোথায় ?

—বাবা ? বাবা গেছেন সভায় বক্তৃতা করতে।

—বক্তৃতা ?

—হ্যাঁ, লোকে পাগল হলে হয় প্রলাপ বকে, নয় বক্তৃতা দেয়।

—কিসের বক্তৃতা ?

—আর কিসের ? স্বদেশী।

—স্বদেশী ? দীপক যেন চোখের সামনে ভূত দেখলো।—কী বলো, সর্বনাশ !

—সর্বহারার আবার সর্বনাশ কী ! জলে ডুবেই যে মরবে সে কুয়োয় নেমে মরবে না, সে মরবে সমুদ্রের অতলে।

—তোমার বাবা তো কোনো দিন ছিলেন না এ সবের মধ্যে !

—আর বলো কেন ? মানুষ যখন জীবনে খুব বেশি অপমান ও দুঃখ

পায় তখন সর্বাগ্রে হয়তো তার দেশের কথা মনে পড়ে, যে দেশ পরাধীন, দুঃখ ও অপমানের যার অবধি নেই। তখন সে হয়তো কিছু করতে চায় দেশের জন্যে, আর কিছু করতে না পেরে বলতে সুরু করে।

—আর তুমি কোথায় চলেছ?

—আমি? আমি চলেছি খাটিয়ার সন্ধানে।

--সে কি কথা?

—উপায় নেই তা ছাড়া। ছোট ভাই দুটোকে হাসপাতালে রিমুভ করতে হবে।

দীপক এক মুহূর্তে স্তব্ধ হয়ে রইলো। বলল—আমাকেও সঙ্গে নিয়ে চলো না।

—কোথায়?

—যেখানে তুমি যাচ্ছ, তোমার ভাইয়ের সেবায়। দীপকের মুখে মমতার ঠাণ্ডা ছায়া পড়লো।—একা-একা নিশ্চয়ই নিজেকে তোমার ভীষণ অসহায় মনে হচ্ছে। আমি কী কাজে লাগবো জানি না, তবু তোমার সঙ্গে-সঙ্গে থাকলে কিছুটা তোমার ভালো লাগতে পারে।

—বসন্তের ছোঁয়া লেগে তুমিও পাগল হয়ে গেলে দেখছি। সত্যি—পাগলই তোমাকে সবাই ভাববে, নোংরা বাজার-বস্তির গলিতে গলিতে বেড়াতে এসেছেন কিনা রূপার দেশের রাজকুমার। শিগ্‌গির বাড়ি পালাও। এ বদ্ধ গলির হাওয়াটা পর্যন্ত বিষাক্ত।

পাশ কাটিয়ে চলে যাচ্ছিলো রাম, তার একখানা হাত চেপে ধরে দীপক তাকে বাধা দিল। বলল—তুমি আর আমাকে বন্ধু বলে মেনে নিতে রাজি নও?

—বন্ধু? ও কথাটার কোনো মানে আছে নাকি?

—থাকা তো উচিত। সব কথার আছে, আর ও-কথাটার মানে থাকবে না? আমার বাবা, তোমার বাবার সঙ্গে দুর্ব্যবহার করছেন বলে আমি অপরাধী হবো, রাম?

—জানি না। কিন্তু এতটুকু জানি, অট্টালিকার সঙ্গে পর্ণকুটিরের বন্ধুতা

হয় না, বন্ধুতা হয় না ফুলন্ত বসন্তের সঙ্গে জ্বলন্ত ধসন্তের। যাও বাড়ি যাও, বন্ধু যদি চাও, খোঁজো গে বড়লোকদের মধ্যে, যারা তোমার সমান, সমধর্মী, যাদের সঙ্গে তোমার চিন্তার সমতা, আকাঙ্ক্ষার সমতা। টবের ফুল হয়ে ঘাসের ফুলের দিকে তাকিয়ো না। বলেই রাম উত্তরের অপেক্ষা না করে বেরিয়ে গেল।

দীপকের আর কোনো দিন এত নিঃস্ব, এত শক্তিশূন্য বলে মনে হয়নি নিজেকে। যেন সর্বাঙ্গে সে একটা প্রখর প্রহারের জ্বালা অনুভব করছে, প্রত্যেক রোমকূপে যেন তীক্ষ্ণ সূক্ষ্মাগ্র সূচীমুখ! মনে হলো সমস্ত গা ভরে যেন তার বসন্তের গুটি উঠেছে। যেন এইবার, এতক্ষণে পাচ্ছে সে রামের সমতা, রামের সমভাগিতা। নোংরা, বন্ধ গলির মধ্যে ময়রার দোকানের ছোট্ট রোয়াকটুকুর উপর সে বসে পড়লো।

অনেক ঘোরাঘুরি করে, ইনভ্যালিড চেয়ার নয়, দড়ির একটা কেঠো খাটিয়া জোগাড় করে এনেছে রাম। অন্তত পাল্কি পেলেও চলতো তার, কিন্তু পাল্কির যা দাম তা জমিয়ে রাখতে পারলে ভাই ছুটোর সৎকার হতে পারবে। সঙ্গে বাহক নিয়ে এসেছে সে ছুতোরের দোকানের কাঙালীকে, জন-খেটেল খলিল আর গোপাল মোল্লাকে। এখনও ভাই ছুটো বেঁচে আছে বলে জাতের প্রশ্ন উঠতে পারেনি রামের মনে। হয়ত, মরে যাবার সঙ্গে-সঙ্গে জাত আবার প্রশ্ন গজিয়ে উঠবে, খলিল আর গোপাল মোল্লা তখন কাঁধে করে বইতে পারবে না খাটিয়া। ওদের কাঁধ তখন অশুচি হয়ে যাবে।

কিন্তু বাড়ি ফিরে এসে দেখে, এ কী ব্যাপার? দীপক মাকে জল গড়িয়ে দিচ্ছে, পাখা করে ছোট ভাই ছুটোর গা থেকে মাছি দিচ্ছে তাড়িয়ে। আরও কত কী যেন করতে চাইছে, করতে পারছে না।

—এ কি, তুমি এখানে? রাম একেবারে ফেটে পড়লো।

একচুলও পিছু হটলো না দীপক। বিনয়স্নিগ্ধ গলায় বললে—না এসে করি কী বলো? তোমার বাবা গেছেন বক্তৃতা দিতে, তুমি গেছ হাসপাতালের আশ্রয় খুঁজতে। এতক্ষণ এদের দেখে কে শুনি? কে জল দেয় মাকে, কে একটু হাত বুলিয়ে দেয় ছোট ভাই ছুটোর দগ্ধ যন্ত্রণায়।

—সে তুমি ? তুমি ? কখনোই নয়। রাম প্রায় চেঁচিয়ে উঠলো।

সুধাময়ী আর্ত, কাতর গলায় বললেন —তুমি এখানে কেন, এ ভীষণ সংক্রামক রোগের মধ্যে ? এই পঙ্কিল দারিদ্র্য ও অসহ্য অসহায়তার মধ্যে ? নির্মল ফুলে কেন এই কীট বয়ে নিয়ে যাবে বলো ?

পীড়িত স্বরে দীপক বললে—আমি কি আপনাদের একটু সেবাও করতে পারবো না, মা ?

—এ সেবা নয়, স্পর্ধা ঔদ্ধত্য। রাম প্রদীপ্ত কণ্ঠে বললে—সুনাম কেনবার ফিকির। বাপের অমানুষতা ঢাকবার জন্যে মিথ্যে কারচুপি। ঢের হয়েছে, গরু মেরে ফেলে তারই চামড়ায় জুতো আমরা উপহার নেব না। দেব না তোমাকে এই সেবার নাম করে হৃদয়ের বাবুগিরি করতে।

—আমাকে বন্ধু না ভাবো, যারা তোমাকে সাহায্য করতে এসেছে, ঐ বাইরে আছে দাঁড়িয়ে, আমাকে তাদের একজন বলেও কি ভাবতে পারো না ? দীপকের গলা ভারী হয়ে এলো।

—তা। তাদের একজন হতে পারলে তো তুমি আমার বন্ধুই হতে।—তুমি—তুমি আমার—কথাটা রাম প্রাণপণে প্রতিরোধ করলো—তুমি আমার কেউ নও। তুমি চলে যাও এখান থেকে।

—চলে যাবো ?

—হ্যাঁ, চলে যাবে। এখানে তোমার স্থান নয়। এত মহান একটা বেদনার তীর্থস্থানে তোমার আসবার অধিকার নেই।

—নেই ? শূন্য কণ্ঠে দীপক প্রশ্ন করলো।—তবে আমি যাবো কোথায় ?

—যাবে কোথায় ? অন্তত এখন একবার ঐ কালীতলার মাঠে যাও যেখানে বাবা উন্মত্তের মতো বক্তৃতা দিচ্ছেন—আমার বাবা, যিনি কোন দিন মুখ ফুটে একটাও কথা বলেন নি জীবনে, তাঁর মুখ থেকে আজ গলিত লাভা বেরুচ্ছে। যাও, শোনো গে, দেখবে একটা কথাও তিনি মিথ্যে বলছেন না। ঐ, পাচ্ছ শুনতে তাঁর গলা ? হ্যাঁ, একটা দুটো কি তিনটে মৃত্যু নয়—একত্রীভূত মৃত্যু, জীবন্মৃত্যু। যাও, চলে যাও এখান থেকে। বলে প্রায় ধাক্কা দিয়েই রাম দীপককে ঘর থেকে বের করে দিল।

## এগার

এই হলো গিয়ে মন্ত্রীবর পুলিনচন্দ্র বন্দ্যোপাধ্যায়ের সংক্ষিপ্ত পূর্বকাহিনী।

খবরটা হঠাৎ শুনে খুব চমকে উঠছ নিশ্চয়ই, কিন্তু জীবনে যা ঘটে তা অনেক সময় গল্পের চেয়েও আজগুবি শোনায়। রাস্তার ছেলে হয়ে রাজার আসনে গিয়ে বসেছে এ তো জানা কথা! দরিদ্র মুচির ছেলে একদিন দুর্ধর্ষ স্ট্যালিন হয়ে দেখা দেয়। পুলিন তো তবু মাস্টার, গণতন্ত্রের যুগে মন্ত্রী হতে হলে মোক্তার বা মুচ্ছুদি বা নিবেদন মুহুরি হবারও দরকার করে না। মাল্লা-মেছুয়া সবারই সমান অধিকার।

তবু মাঝখানকার খবর আরো একটু বলা দরকার। নইলে ফাঁকটা নিতান্ত ফাঁকা মনে হতে পারে।

ঘোরতর বসন্তে একে-একে নাবালক শিশুগুলি মারা গেল, আর পুলিনের কণ্ঠের আর্তনাদ বেরিয়ে আসতে লাগলো অগ্নিস্রাবী বক্তৃতার আকারে—কালীতলা থেকে চণ্ডীতলা, জতুদাহ থেকে খাণ্ডবদাহে। সমস্ত কিছু রিক্ততা যেন আর কোন বৃহত্তর শূন্যতার নির্দেশ। যত দুঃখ, যত দারিদ্র্য—সব যেন আর কোন ব্যাপকতার দীনতার কাহিনী। সন্তান-শোকবেদনাও যেন কোন্ অত্যাচারেরই স্মৃতিচিহ্ন।

—কি হবে এ সব পাগলামি করে? শোকশ্রান্ত স্বরে সুধাময়ী বলেন। যেন স্বামীর ব্যর্থতাটা বুঝতে পারেন হৃদয়ের মধ্যে।

—টিকতে পাচ্ছি না। ভিতরটা সব জ্বলে যাচ্ছে। মনে হয় যেন বিষ খেয়েছি। পুলিনের আর্তস্বরে কেমন একটা উল্লাস জেগে ওঠে।

—সংসার থেকে এখনো অমৃত হারিয়ে যায়নি। চলো, আর কোথাও পালিয়ে যাই আমরা। ছোটোখাটো চাকরি একটা নিশ্চয়ই তোমার জুটে যাবে, আবার নিরিবিলিতে ঘর বাঁধবো। সুধাময়ীর চোখ সজল হয়ে আসে।

—অসম্ভব। বজ্র যাকে দগ্ধ করে সে আর বর্ষার শ্যামশোভা দেখে মুগ্ধ

হয় না। যে একবার বিদ্যুতের খবর পেয়েছে সে চায় না আর ঘরের কোণের দীপশিখার সঙ্গে মিতালী পাতাতে।

ফল যা হবার তাই হল। গিরিবর্ত্মের উপর উদ্দাম ঘোড়া ছুটিয়ে দু'হাতের বল্গা দিলেন ছেড়ে, সটান পড়লেন এসে এসে গহ্বরে, জেলখানায়।

দীর্ঘদিনের কারাবাস। রাম আর তার মা আরো আবর্জনার মধ্যে নেমে এল, এবারে একেবারে একটা ছোটলোকের বস্তির মধ্যে। এ-পাশে ও-পাশে মুচি, ছুতোর, দিন-মজুর, ছত্রিশজাতের ছত্রাকার।

—এ কোথায় এলাম আমরা?

—ঠিক এসেছি, মা। মহামানবের দেশে।

—কী যে বলিস্। সুধাময়ী দীর্ঘশ্বাস ফেলেন।

—হ্যাঁ মা, জীবনের এই পঙ্ককুণ্ডেই মহামানবেরা বাস করেন। আমরাও যে ওদের প্রতিবেশী, এটাই এখন জানানো দরকার।

বাবা যা স্বপ্ন দেখেন তার আভাস যেন রামেরও চোখে এসে ছায়া ফেলে। কিন্তু বিস্তীর্ণ মরুভূমির মাঝে কেমন যেন সেটাকে মরীচিকার মতো মনে হয়। মনে হয় যার পিছনে ওরা ছুটেছে তা জল নয়, তা বালি; পিপাসার্ত বলে রোদটাই রূপালি জল বলে ভুল হচ্ছে।

জেল পুলিনের জীবনে নতুন জেল্লা নিয়ে এল। যেন ললাটে জ্বলছে জয়তিলক। সঙ্গে-সঙ্গে সনাতন ধর্মের দণ্ডধর হয়ে দাঁড়ালেন। নম্র, নিরীহ, নিঃশব্দ এক শিক্ষক রূপান্তরিত হয়ে গেলেন এক বাগ্মী, বিদ্রোহী, বৈরাগী দেশনেতায়। চৈত্রের মৃদু-মন্থর বাতাস যেন বৈশাখের করাল প্রভঞ্জনে হাওয়া বদল করলে।

বিদ্বানের চেয়েও বাগ্মী 'সর্বত্র পূজ্যতে'—চাণক্যের প্রথম শ্লোকের পুনর্লিখন দরকার। জিভ কলমের চেয়ে দ্রুত, তীক্ষ্ণ ও প্রত্যক্ষ। তবু যদি কলমকে বলা হয় তলোয়ারের চেয়ে প্রবলতর, জিভকে বলতে হয় আগ্নেয়গিরির চেয়েও দুর্নিবার্য। যে বলতে পারে সে ভূমিকম্পে টলিয়ে দিতে পারে; বন্যায় ভাসিয়ে নিয়ে যেতে পারে যে ভস্ম নিস্তেজ করে রাখে আগুনকে, উড়িয়ে নিয়ে যেতে পারে সেই ভস্মজাল। সেই বাগডম্বরু বেজে

উঠলো পুলিনের কণ্ঠে, সেই মিতভাষী, গৃহকোণউৎসুক পুলিন, বেজে উঠলো আদিগন্ত প্রান্তরে, গহন জনারণ্যে। এক জেলা থেকে আর এক জেলায়, পুলিনের নাম অগ্নি-অক্ষরে জ্বলে বেড়াতে লাগলো।

জেলখানায় আবার জুড়ুতে গেলেন পুলিন।

রাম, মুচি-মেথরদের মধ্যে বসে তাদের অক্ষর শেখায়, আর যার ক্ষয় নেই, বিকার নেই, সেই স্বাধীনতার স্বপ্ন দেখে। ক্রমে ক্রমে স্পষ্ট যেন দেখতে পায় শুধু বাবা পথ হারিয়ে ফেলেছেন। যে জগৎ তিনি কল্পনা করছেন সেখানে শুধু অল্পসংখ্যকের সুখ, অগণনের মুক্তি নয়, শ্রান্তি ও শোষণ থেকে, অপচয় ও অবসরহীনতা থেকে। মনে হয়, দ্বেষ নয়, দ্রোহ নয়, শুধু শান্তি আর সাম্য আর বন্ধুতা। আমরা এক আকাশের নীচে, এক বায়ুর বেষ্টনীতে, প্রাণবতী এক পৃথিবীর অঞ্চলব্যজনে। আমাদের এক ঈশ্বর। আমরা একে অন্যের প্রতিবেশী, দেশে-দেশে হৃদয়ে-হৃদয়ে! আমরা একে অন্যকে স্পর্শ করে আছি—আমাদের সভ্যতায়, আমাদের সংস্কৃতিতে, আমাদের শিল্পে-সাহিত্যে। এত বড় একটা স্থায়ী ও স্থির মুক্তির স্বপ্ন দেখবেন না কি দেশপালকেরা? আর-সবাই তাঁদের রক্ষণাবেক্ষণে আছে এমন দয়াবান অভিভাবকের ভাব থেকে শুধু সামান্য পকেট-খরচা বাড়িয়ে দেবেন এ প্রতিশ্রুতিতেই কি তাঁদের দায়মোচন হল? রাম ঠিক উত্তর পায় না, শুধু অনুভব করে নেতৃত্বের বদলে ভ্রাতৃত্বের দিন হয়েছে সমাগত। তুমি আমার পক্ষে এসো, না, আমি তোমার পথে যাই। পৃথিবীময় আমরা ভাই-ভাই।

এবার যখন জেল থেকে বেরুলেন পুলিন, তখন নতুন হাওয়া, নতুন হালচাল। তখন শুধু তৈরী করো, গঠন করো, নতুন বইয়ের নতুন পৃষ্ঠা ওলটাও—এই রব পড়ে গেছে চারিদিকে। পুলিনও ধুয়ো ধরলেন, বললেন, দেশকে এগিয়ে যেতে হবে নব সংগঠনের পথে, ধ্বংসে নয়, নির্মাণে। বাজ-পাখির মতো নোখ করে থাকলে হাঁড়ি-কুঁড়িও গড়া যাবে না। অতএব পুলিনও গ্রামে-গ্রামে, পাড়ায় পাড়ায় ঘুরে বেড়াতে লাগলেন—ভোট চাই, ভোট দাও।

পুলিন তখন সবাইর মাথার মণি, ছেঁড়া কাথায় সেলাইয়ের সান্ত্বনা। তাঁর যে প্রতিদ্বন্দ্বী তার সঙ্কেত ছিল 'লণ্ঠন' আর পুলিনের ছিল 'কাস্তে'।

কাস্তের ঘায়ে লণ্ঠন চুরমার হয়ে গেল, দৌড়ের মাঠে পুলিন সবারই আগে এসে দড়ি ধরলেন। সহজেই বোঝা গেল পুলিনের জায়গা সকলের স্নেহচ্ছায়ায়। এত যার যোগ্যতা, এত যার প্রভাব-প্রতাপ সর্বোপরি এত যার সেবার আগ্রহ তিনি মন্ত্রী হবেন না তো হবে কে!

দেখতে-দেখতে কি করে চাকা ঘুরে গেল ঘটনার। কেউ উঠে আসে সিঁড়ির এক ধাপের পর আর এক ধাপ, আবার কেউ বা আসে বেলুনের বেগে। আজ যে চাকার নিচে কাল আবার সেই চক্রধর।

নিরঞ্জন তখন আরেক জেলায়। ঘটনার স্রোত তিনি দূরে দাঁড়িয়ে অনুসরণ করছিলেন, কিন্তু দূরের স্রোত হঠাৎ বিপুলকায় ঢেউয়ের মত তাঁর গায়ে এসে লাফিয়ে পড়বে, তিনি যেন প্রস্তুত ছিলেন না। খবর এলো, পুলিন শিগ্‌গিরই আসছেন পরিদর্শনে।

## বারো

সকলে ভাবলে সাহেব পাগল হয়ে গেছেন। বজ্রাহতের মত চেহারা, ঢিলে পা-জামা পরে খালি পায়ে ঘরে বারান্দায় ঘুরে বেড়াচ্ছেন। একটার পর একটা সিগারেট খেয়ে যাচ্ছেন খালি।

সামনে দিয়ে যাচ্ছিল রেফাজতুল্লা, হেড বেয়ারা, নিরঞ্জন হঠাৎ তাকে এক হাতে লম্বা সেলাম ঠুকলে। বললে, আদাব। সেলাম আলেকুম। তারপর একেবারে কুর্নিশের ভঙ্গিতে—বন্দ্‌গি জাহাঁপনা।

রেফাজতুল্লা তো হতভম্ব। চরণ মাইতি বাড়ির চাকর। ড্রয়িংরুমের ব্রাসো দিয়ে পিতলের ডাবোর ঘসছিল। হঠাৎ তার সামনে গিয়ে দু'হাত জোড় করে কপালে ঠেকিয়ে নিরঞ্জন বললে—নমস্কার। সুপ্রভাত। অভিবাদন। চরণের চক্ষু চড়কগাছ।

খইনি টিপতে টিপতে খোট্টাই দারোয়ান সুচিত চোবে আসছিল

কম্পাউণ্ডের দিকে। তাকে দেখতে পেয়েই নিরঞ্জন সোল্লাসে বলে উঠল—নমস্তে। নমস্তস্মৈ। নমস্তস্মৈ নমো নমো।

সুচিত পালাতে পারলে বাঁচে। পাগল—বদ্ধ পাগল হয়ে গেছেন নিরঞ্জন। পাইচারি করছেন আর দাঁত কিড়মিড় করে বলছেন—কোন্ শালা কখন মন্ত্রী হয় কে জানে? আগেই সেলাম বাজিয়ে রাখি।

—শুনছ—শুনছ? I see-র বাঙলা কি? খাতা পেন্সিল হাতে নিয়ে হন্তদন্ত হয়ে মিসেস্ ডট এসে হাজির।

নিরঞ্জন ঝাঁঝিয়ে উঠলেন—তুমি শেষকালে বলতে চাও। see-র বাঙলা জান না?

—সত্যিই, guess করতে পারছি না কিছু।

—আমি দেখি, দর্শন করি, অবলোকন করি, আরো ভালো করে বলতে চাও, নয়ন গোচর করি—

—না, না, সেই see না। কথার মাঝে-মাঝে প্রায়ই যে গালে আঙুল ঠেকিয়ে বলে উঠি, I see,—তার বাঙলা কি?

—তার বাঙলা হচ্ছে, সমুদ্র, আমি সমুদ্র, আমি সমুদ্রে তলিয়ে গেছি। বলতে-বলতে নিরঞ্জন একটা সোফার মধ্যে ভেঙে পড়লেন।

—তুমি আমারই মত পণ্ডিত। মিসেস ডট আরেকটা সোফায় বসলেন। —আচ্ছা,Good God-এর বাঙলা বল। হামেশাই ওটা আমার ব্যবহার করতে হয়।

—এ কে না জানে! এ তো নিতান্ত সোজা। Good God-এর বাঙলা হচ্ছে, ভালো ঈশ্বর।

—ভালো হলো না।

—খুব ভালো। ধলো-ঈশ্বর কালো-ঈশ্বর, দুই-ই দেখলাম, এখন ভালো ঈশ্বর যদি দেখাতে পারো তো আলোয়-আলোয় চলে যাই।

—তারপর, By Jove? ওটা তো আমার মুখে লেগেই আছে।

—দেবেন্দ্র দোহাই।

—দেবেন্দ্র কেন?

—দেবতাদের শ্রেষ্ঠ বলে। দেবেন্দ্র না পছন্দ হয় মহেন্দ্র করতে পার। মহেন্দ্র পছন্দ না হলে—

—আমার এখনো আরো অনেক বাঙলা শব্দ শিখতে হবে। গার্লস স্কুলের আমি প্রেসিডেন্ট, সেখানে একটা address না মানপত্র না পানপত্র, দেয়া হবে, আর সেটা পড়তে হবে নাকি আমাকেই ; ইংরিজি ঢঙে বাঙলা উচ্চারণটা নাকি ভালো শোনায়।

—লিখছে কে ?

—স্কুলের শিক্ষয়িত্রীরা একত্র হয়ে। এ পর্যন্ত ছাব্বিশটা বিশেষণ দেয়া হয়েছে। এই যে—মিসেস ডট খাতা খুলে পড়তে লাগলেন।—সৌম্য, সুদর্শন, অমায়িক, মহানুভব, মতিমান, ভ্রাম্যমাণ, শান্ত, দান্ত—দান্ত মানে তো যার দাঁত আছে—শ্যামকান্ত—

- থাক, থাক, ঢের হয়েছে। আর একটা শুধু যোগ করে দাও, “পথভ্রান্ত”।

—ঠিক ঠিক। মন্দ হবে না। মেয়েদেরকে সেই গানই শেখানো হচ্ছে —আমি পথভোলা এক পথিক এসেছি। কিন্তু, তুমি—করছ কি ? মিসেস্ ডট স্বামীর শৈথিল্যকে শাসন করতে চাইলেন।

আমি ? ছাব্বিশটা বিশেষণ নয়, ছাব্বিশটা গেট, তোরণদ্বার। তার মধ্যে দুটো সালুর, চব্বিশটা দেবদারুপাতার। দু'দিনে ছটা খোলা হাওয়ার সভা, বারোটা টি-পার্টি, চারটে ডিনার, আটটা লাঞ্চ। সব, যাকে বলে, ও-কে। আমি লম্বা দিলেও আমার গোল-কর্মচারীরা গোল করবে না।

—গোল-কর্মচারী মানে ?

—সার্কেল অফিসার। কিন্তু আমার মাথা ছেড়ে পা গোল হয়ে যাচ্ছে, আমি এখন ধুতি-পাঞ্জাবি পাই কোথা ?

—Good God ! ধুতি পাঞ্জাবি ?

—তা ছাড়া আবার কি ! আমাকে ধুতি-পাঞ্জাবি পরাবার জন্যেই তো ও মন্ত্রী হয়েছে ! আমি ধুতি-পাঞ্জাবী পরবো ; তুমি অনর্গল বাঙলা কথা কইবে, আর আমরা মাটিতে পাত পেতে বসে ডালে-ঝোলে হাত ডুবিয়ে-

ডুবিয়ে খাব, এই প্রতিশোধের আশা নিয়েই তো ও বেঁচে এসেছে এতদিন—

—আমার জন্যে তুমি ভেবো না। সহানুভূতির স্বরে বললেন মিসেস্ ডট—আমি বাঙলা শিখে ফেলব এরি মধ্যে। আর এই কটা মানে শুধু বাকি। তিনি খাতা খুললেন, পড়া তৈরী করার সুরে বলতে লাগলেন আপন মনে, 'Lovely' মানে মনোজ্ঞ, 'delightful' মানে প্রীতিপদ, 'superb' মানে অত্যুৎকৃষ্ট—তা তুমি এক কাজ করোনা, ধুতি পাঞ্জাবি কিনে নাও না দোকান থেকে।

—ধোয়া সুতোর ধুতি যা পাওয়া গেছে তা হাঁটুর নিচে আর নামতে চায় না, আর রেডি-মেড পাঞ্জাবির যা চেহারা, পরলে মনে হয় আমি যেন ঠেসান দেবার তাকিয়া হয়ে গেছি। নিরঞ্জন হতাশায় হাত-পা ছেড়ে দিলেন।

—পাঞ্জাবিতে তবে কাজ নেই। খাটো ধুতিটা ভালোই হবে মনে হচ্ছে—ধুতি যত খাটো স্বদেশীও ততই খাঁটি। আমি বলি কি, খাটো ধুতির উপরে কোট পরো, পায়ে as usual জুতো-মোজা, আর গলায় দড়ি পাকানো চাদর। ঠিক typical বাঙালী aristocrat। আর যদি চাদর না পাও—

—তা হলে গামছা। নিরঞ্জন লাফিয়ে উঠলেন। কেউ টানছে টাই ধরে, কেউ গলায় গামছা বেঁধে।

কিন্তু শুধু পোষাকের ব্যবস্থা করলেই চলবে না। বাড়ি-ঘরের হাল-চাল পাল্টাতে হবে। বিলিতি ড্রয়িং-রুমটাকে নিয়ে যেতে হবে বাঙালী বৈঠকখানায় এর জন্যে নিরঞ্জন ডেকোরেটার লাগালেন। মালখানায় চলে গেল সব সোফা-কৌচ, ডাবোর-ডেকচি, টেরাকোটা আর পামগাছ, কার্পেট আর কুশন—তার বদলে এলো নিচু তক্তাপোষ, ঢালা ফরাশ, আর গোল তাকিয়া। এখানে-ওখানে ক'খানা জলচৌকি, পিড়ি আর হরিণের চামড়ার আসন। বিলিতি ল্যাণ্ডস্কেপের বদলে দিশি পট—লঙ্কাকে পায়ের নীচে পদ্মের কুঁড়ি বানিয়ে ও হিমালয়কে চুল করে ও শাড়ির পাড়কে গঙ্গা ও ব্রহ্মপুত্র করে ভারতমাতার ছবি, একখানা—দুর্বাসা শকুন্তলাকে শাপ দিচ্ছে,

আরেকখানা—রামের রাজ্যাভিষেকের খবর পেয়ে মন্থরাকে গলার হার খুলে দিচ্ছে কৈকেয়ী। নিজের লেজে আগুন লাগিয়ে হনুমান লঙ্কা পোড়াচ্ছে—এমনি একখানা ছবির জন্যে নিরঞ্জন খুব চেষ্টা করেছিলেন, কিন্তু পাওয়া গেল না কোথাও।

—উনি আসছেন কিসে ? জিগ্‌গেস করলেন মিসেস্ ডট।

—নিজের মোটরে।

—তুমি যাচ্ছ কখন ?

—আধ ঘণ্টার মধ্যে। নাপিত এসেছে, মাথায় একটা কদমফুলি ছাঁট দিয়ে নি। আর ভাবছি, গলায় তুলসীর মালা আর নাকে-কপালে রসকলি দেব কিনা। হাসছ কি, ইতিমধ্যে আমিও তো বৈষ্ণব হয়ে যেতে পারি।

—হতে পারলে আজকে আর কিছু ভাবনা ছিল না। মুখ গম্ভীর করে বললেন মিসেস্ ডট।

দীর্ঘশ্বাস ফেলে নিরঞ্জন বললেন—আমার তাঁতীকুলও গেল, বৈষ্ণবকুলও।

## তেরো

শহরের ফটকের কাছেই নতুন ঝকঝকে ও মাল্যবিভূষিত মোটর এসে দাঁড়াতেই হোমরা-চোমরারা তাকে ছেঁকে ধরল। দলাধিপতি নিরঞ্জন।

কিন্তু চিনতে পারেন না কেউ কাউকে। দু'জনেই চোখ কচলান আর জাগ্রত একটা দুঃস্বপ্ন দেখেন। যেন কাউকে কোথাও দেখতে পাচ্ছেন না এমনি নির্লিপ্ত চোখে পুলিন জিগ্‌গেস করলেন—মিষ্টার ডট কোথায় ?

—এই যে, আজ্ঞে, এই যে আমি। বুকের কাছে দু'হাত জোড় করে অধমাধমেতর মতো নিরঞ্জন বিনয়ের বিগলিত ভঙ্গি করলেন।

—এই আপনি ? পুলিন একেবারে ফ্যাকাসে হয়ে গেলেন।

—আর এই আপনি ? বিস্মিত জিজ্ঞাসাটা জিভের ডগার থেকে সরিয়ে নিয়ে গেলেন নিরঞ্জন।

নিরঞ্জনের এ কি পোষাক ! জাল খদ্দরের জ্যালজেলে পাঞ্জাবি গায়ে,

পরনে হেঁটো মোটা ধুতি, কাঁধের উপর বৃন্দাবনী উড়ুনি। মাথাটি একটি নিটোল কদমফুল, পায়ে তালতলার চলকো চটি। পুলিন এবার ক্রুদ্ধ বক্র চোখে দেখে নিলেন মাথার পশ্চাদ্দেশে জবাফুল বাঁধা গুচ্ছীকৃত একটা টিকি ঝুলছে কিনা। রাগে অপমানে সমস্ত শরীর তাঁর রি-রি করে উঠল।

আর, পুলিনেরই বা একি অদ্ভুত পরিবর্তন। খোল-নলচে বদলে ফেলেছেন রাতারাতি। তাঁকে দেখে কে বলবে তিনি একজন নিরীহ স্কুলমাস্টার ছিলেন, ছিলেন তেজস্বী দেশকর্মী, কৃচ্ছ্র ও ক্লেশের মধ্য দিয়ে চালিয়ে নিয়ে এসেছেন সমস্ত জীবন। পরনে দামী বিলিতি স্যুট, নিখুঁত ও নিভাঁজ. প্যান্টলুনের ক্রিজ ছুরির ফলার রেখার মতো সিধে ও ধারালো, জুতো এমন যত্নে পালিশ করা হয়েছে যে মুখ দেখা যায়। মুখের মধ্যে দাঁতে-চাপা একটা পাইপ—সমস্ত সংসারের প্রতি নির্মম উপেক্ষার একটি কঠিন ও জ্বলন্ত নিদর্শন, আর গলার টাইটা নিদারুণ রঙিন, দর্প ও ঔদ্ধত্যের গ্রন্থি তার বন্ধনীতে। আগে চুল তাঁর উস্কখুস্ক উদাসীন ছিল, এখন ঘাড়টা প্রায় চাঁদি পর্যন্ত চাঁছা। গর্ব, প্রভুত্ব ধনমদের প্রতীক এখন এই পুলিন। যেন অনেক আয়াসের পর পৌঁছেছেন তার নিজের জায়গায় এমনি একটা প্রতিষ্ঠার আরামে স্ফীত হয়ে আছেন।

গার্ড অফ অনার কই? বিউগল বাজছে না কেন? না, স্বদেশী প্রথায় তাঁকে সংবর্ধনা করা হবে! মালা চন্দনে। গাল ফুলিয়ে মেয়েরা কেউ কেউ শাঁখ ফুঁকতে লাগল, কেউ কেউ বা থালায় করে আনল চন্দনের বাটি, ধানের মঞ্জরী আর রাইবেলের মালা, ওজনে কয়েকটা প্রায় এক ভরি।

'ড্যাম, রট।' হাতের একটা নির্মম ঝাঁকুনিতে থালা সরিয়ে দিয়ে পুলিন ঘাড় মোটা করে বসে রইলেন।

টাউনহলে গিয়ে মানপত্র নিতে হবে অনেকগুলি।

কিন্তু, কি আশ্চর্য, যে যেটা পড়ছে, সব বাঙলাতে পড়ছে। কোনোটা গুরুগম্ভীর বিদ্যাসাগরী বাঙলায়, কোনোটা বা হালের হেলে পড়া ভাঙা ভাঙা আধো বুলিতে। নিরঞ্জন যে নিরঞ্জন, সেও বাঙলাতে বক্তৃতা দিলে, থেমে থেমে ঢোঁক গিলে, মর্মান্তিক কুস্তি করতে করতে। একেকটা ইংরিজি

শব্দ মুখে আসে আর সেটাকে হটিয়ে দেবার জন্যে তিনি ক্ষিপ্তের মত শূন্যে ঘুসি ছোঁড়েন, চুল ছেঁড়েন আর লাফালাফি করেন। আর, একেকটা প্রতিশব্দ যা, কুড়িয়ে আনেন তা যেমন অদ্ভুত তেমনি সাংঘাতিক।

শোধ তুললেন পুলিন ইংরাজীতে ঘোড়া ছুটিয়ে। অবিশ্যি, ওঁর যা বক্তৃতা তা আগেই ছাপা হয়ে বিলি হয়ে গেছে, সেটাই এমন মহিষমর্দন ভাবে পড়লেন যে সমস্ত হল্ গমগম করতে লাগল। স্বদেশী যুগে যেমন বক্তৃতা দিয়েছিলেন, সেই গলা, শুধু মুডটাই বদলে গেছে। ভঙ্গিটা সেই, কিন্তু ভিতরটা ফোঁপরা।

লিখিত বক্তৃতার শেষে তিনি মুখেও খানিকটা জুড়ে দিলেন। বললেন —যে জায়গা এখনো এই বিংশ শতাব্দীতেও, বাঙলা ভাষা ও বাঙালী মনোভাবকে আঁকড়ে আছে, তার অধঃপাত অনিবার্য।

নিরঞ্জন মুখ কালো করে রইলেন। বুঝলেন, দীর্ঘ দিন ছুটি নিতে হবে।

পুলিনের চিত্তদাহ এখানেই শেষ হল না। বললেন, তারপর ?

এই দীনাতিদীনের কুটিরে—মুখে না বললেও এমনি একটি ভক্তি-আপ্লুত ভঙ্গী করে নিরঞ্জন তাঁকে বাড়ি নিয়ে এলেন।

এ সব তাঁকে অপমান করবার জন্যই—এই শুধু বারে বারে মনে হতে লাগল পুলিনের। নইলে একি হাল চাল ? নিরঞ্জনের ড্রইংরুম কি হল, কোথায় গেল তার সব সোফা-সেটি, কার্পেট-কুশান। তার বদলে কিনা ফরাস তাকিয়া, জলচৌকি ? যদি জামা-কাপড় ছেড়ে এখন তিনি একটু হাত মুখ ধোন, তার জন্যে কিনা গাড়ু-গামছা ? সাবানের বদলে কিনা বেসন ! এ সব অপমান করা ছাড়া আর কি !

তারপর কি রকম যে বন্য হয়ে গেয়েছেন নিরঞ্জন, তা স্বচক্ষে দেখেও বিশ্বাস করা যায় না। ঘর সাজিয়েছেন কিনা কতকগুলি বীভৎস ছবিতে, কৈকেয়ী আর মন্থরা, সাপের মাথায় ধিনিকেষ্ট ! এক ট্রে বিড়ি রেখে দিয়েছেন ফরাসের উপর, দড়ির মুখে আগুন রেখেছেন ঝুলিয়ে। ছেলে-মেয়েগুলোকে পর্যন্ত কুশিক্ষা দিচ্ছেন। একের পর এক তাঁর জুতোর ডগায় হাত দিয়ে তাঁকে নুয়ে নুয়ে প্রণাম করছে। মিসেস্ ডট, যাঁর কিনা

অত পেখম আর পাখনা ছিল, তিনি হঠাৎ পর্দানশিন হয়ে গেছেন। খাটো গলায় ফিসফিস করে কথা কইছেন চাকর-বাকরের সঙ্গে, মাথায় কাপড় টেনে লজ্জিত কুলবধূর মত চোখ এড়িয়ে যাচ্ছেন বারে বারে।

পুলিন কি এ হিং-টিং-ছটের দেশে এসে পড়লেন নাকি ?

—এবার হাতমুখ ধোবেন ? দন্ত্য ন-টা বলতে গিয়ে নিরঞ্জনের প্রায় দাঁত ভেঙে গেল।—গুণচট বা খদ্দরের কাপড় আছে আমার।

—ইম্‌পসিবল্। বাঘের মত হুঙ্কার দিয়ে উঠলেন পুলিন।

এখন তিনি বসেন কোথায় শুনি ? শিঙ্গ ভেঙে প্যাণ্টালুনকে দলামোচা করে তিনি এখন বসবেন নাকি ফরাসে ?

—চেয়ার—একটা চেয়ার নেই তোমার বাড়িতে ? পুলিন আবার হাঁক পাড়লেন।

—চেয়ার ? নিরঞ্জন এমন মুখ করলেন যে জানেন না সেটা কি জিনিস ?

—কেদারা—কাষ্ঠাসন। নেই একখানা ?

সার্কাসে যেমন চেয়ার থাকে তেমনি একটা গোদা পায়ের ও খাড়া পিঠের চেয়ার আনা হল।

এততেও প্যাণ্টলুন বাঁচলো না। খেতে বসবার সময় আসন পিঁড়ি হয়ে বসতেই হল হাঁটু দুমড়ে। ডাইনিং টেবিল নাকি ওরা নদীতে ফেলে দিয়েছে, ছুরি-কাঁটা বিক্রি করে দিয়েছে শিশিবোতল্-ওলাদের কাছে। অগত্যা, হাত না ডুবিয়ে নিস্তার নেই। আর, তা বেশির ভাগই গ্রেভি, ডাল-ঝোল, অম্বল। এমন সব নোংরা খাবারও হতে পারে দুনিয়ায়। পুলিন খান আর নাক সিটকান। লাঞ্চ হচ্ছে অথচ এক বোতল বিয়ার নেই।

যদি পুলিনের এই ডিগবাজীতে সত্যি কেউ অপমানিত হয়ে থাকে তবে সে রাম। যেন নিজের কাছেই নিজে সে মুখ দেখাতে পারছে না। কি অদ্ভুত ভাবে যে বাবা বদলে গেছেন ভাবলে শুধু অবাক নয়, অসহ্য লাগে। এ শুধু সাপের খোলস বদলানো নয়, সাপের ব্যাঙ হয়ে যাওয়া। একেবারে জাত বদলানো। যেন এরি জন্যে তিনি এতদিন এত সংগ্রাম আর সাধনা

করে এসেছেন, শুধু নিজের অবস্থা ফেরাবার জন্যে। যেন নিজের অবস্থা ফেরাতেই দেশেরও অবস্থা গিয়েছে ফিরে। আর কোথায় এখন দেশ! এখন নিজের স্বার্থ ও সমৃদ্ধির বাইরে সমস্ত পৃথিবীই সংকুচিত হয়ে। দ্বাররক্ষী কুকুরকে বিষাক্ত মিষ্টি খাইয়ে বশ করে ডাকাতরা যেমন ঘরে ঢোকে, তেমনিই যেন হয়ে গিয়েছেন বাবা। মিষ্টিটা যত খাচ্ছেন ততই যেন ঢুলে পড়ছেন। আর, মা যে মা, তিনিই বা কেমন করে বদলে গেলেন ভাবতে বুকটা ফেটে যায়। এখন শুধু তাঁর মোটামোটা গয়না, সাজগোজের ঘটা, আর সময়-অসময়ে শুধু ঘুরে বেড়ানো। যেন কাঙালকে কে শাকের ক্ষেত দেখিয়েছে। রামের নিশ্বাস বন্ধ হয়ে আসে, সমস্ত বাড়িটাকে জেলখানার মত মনে হয়, শুধু মনে হয় কবে বেরুতে পারবে সে বাইরে, দাঁড়াতে পারবে সে সব মূক বধির নিঃস্ব-নিঃস্বত্ব জনগণের পাশে, যাদেরকে বাবা পরিত্যাগ করে স্বার্থের শিখরে এসে উঠে বসেছেন!

নিরঞ্জনের চরিত্রেও দীপক কম বিরক্ত হয়নি। যেদিকে জল পড়ে সেইদিকেই ছাতা ধরেন। যেন কোন ব্যক্তিত্ব, কোন স্ব-অধীনতা নেই! সব চেয়ে হতাশ হয়েছে বাবার এই বিষম বৈষ্ণব সাজায়। বাবা বলেন,—গোলামি করতে এসেছি, মোলায়েম ভাবে গোলামি করে যাব। কিন্তু তাই বলে এতদূর হীনতা! দীপক শুধু ভাবে, বাবার এই কলুষ ও কলঙ্কের প্রক্ষালন হবে কিসে!

পুলিন মুখ্যত যে জন্যে এসেছিলেন পরিদর্শনে, খাওয়া-দাওয়ার পর তার কথা উঠল। সম্প্রতি এ অঞ্চলে প্রকাণ্ড ঝড় হয়ে গিয়েছে, সঙ্গে-সঙ্গে বিপুল বন্যা। ত্রিশ-চল্লিশখানা গ্রাম গিয়েছে ভেসে, মানুষ গরু সব একসঙ্গে করেছে জলযাত্রা, আকাশে কেবল শকুনের পাকসাট।

সে অঞ্চলে বেরুতে হবে এবার, লঞ্চে করে। একটু এদিক-ওদিক দেখে আসা, জুতোয় কাদা না লাগিয়ে, পরে চুনকাম করে রিপোর্ট ঝাড়া।

নিরঞ্জন বিনীত ভঙ্গীতে বললেন—আমি রাধিকা বেশে যাব।

পুলিন হাঁ করে তাকিয়ে রইলেন! এ আবার কী বলছে!

দেখলেন, নিরঞ্জন হাঁটুর উপর মালকোঁচা এঁটে হাতে লাঠি নিয়ে গুণ্ডা সেজে দাঁড়িয়ে আছেন।—এই কি রাধিকার বেশে যাওয়া নাকি ?

—আজ্ঞে হ্যাঁ, রাই-বেশে। নিরঞ্জন দিশি কায়দায় অভিবাদন করলেন।

বিকেল হতেই অল্প-অল্প করে মেঘ উঠল। আবার ঝড় আসবে নাকি ? এলেই বা কি। তাঁদের লঞ্চের তাতে কি হবে ?

এমনি নিশ্চিন্ততার বর্মই আঁটা এখন পুলিনের গায়ে। দেশে আসুকই না কেন দুঃখ-দুর্দিন, তাতে তাঁর গায়ে কে আঁচড় ফোটায় !

বন্যার জায়গায় এসে দেখেন আকাশ কাকের পাখার মত কালো হয়ে গিয়েছে। সে পাখা হঠাৎ ঝাপটাতে সুরু করেছে, উঠেছে ঝড়, বানের মত দীর্ঘ রেখায় শন্‌শন্‌ করে ঝরছে বৃষ্টির ধারালো ধারা। লঞ্চ তাড়াতাড়ি পারে ভিড়ল। সে-অঞ্চলে নৌকা করে চলে এসেছে অনেক সেবাব্রতীর দল, সবাই ভয় পেয়ে পারে এসে কাছি বাঁধলো। শুধু একখানা নৌকো ঝড়জলকে তুচ্ছ করে গ্রামান্তরে যাবার জন্যে উদ্যোগ করেছে।

কারা অমন হঠকারী! মুখ বাড়িয়ে দেখতে গেলেন পুলিন আর নিরঞ্জন। যেন দেখতে পাবেন, ঈশ্বর বলে রেখেছেন আগে থেকে। দেখতে পেলেন, নৌকার মধ্যে কয়েকটা চালের বস্তা, কতগুলি ছেঁড়া কাপড় আর ক'টা ওষুধের বাক্স নিয়ে বসে আছে রাম আর দীপক—দুই বন্ধু।

এ কী সর্বনাশ ! সব বেয়ারা-চাপরাশি, সাঙ্গোপাঙ্গ খয়ের খাঁরা উদ্‌ব্যস্ত হয়ে ছুটে গেলেন তাদের নিরস্ত করতে। কিন্তু ঝড় যেমন বাধা মানে না পাহাড়ের, তেমনি করেই ওরা বেরিয়ে গেল নদী-মেঘকে তুচ্ছ করে।

যেন বলে গেল, আমরা পারের নই, আমরা ঝড়ের। যাঁরা পার পেয়েছেন তাঁরা পারে থাকুন কিন্তু আমাদের সামনে পথ তখনো দুর্গম, পারাপার দুরতিক্রমণীয়।

বাংলা বারোশো বিয়াল্লিশ সালের ছয়ুই ফাল্গুন, ইংরেজী আঠারো শো ছত্রিশ খৃস্টাব্দের সতেরোই ফেব্রুয়ারী, বুধবার, ব্রাহ্মমুহূর্তে আবির্ভূত হলেন রামকৃষ্ণ।

বাপ ক্ষুদিরাম। মা চন্দ্রমণি। থাকেন কামারপুকুরে, হুগলী জেলার ছোট্ট অখ্যাত পল্লীতে।

রামকৃষ্ণ জন্ম নিলেন ঢেঁকিশালে। কিন্তু, এ কি, ছেলে কই ? ধাই ধনী কামারণী চেঁচিয়ে উঠলো। দেখা দিয়েই অন্তর্হিত হয়ে গেলো নাকি ?

ও মা, দেখেছো ? পিছল মাটিতে হড়কে হড়কে ধানসেদ্ধর উনুনের মধ্যে গিয়ে ঢুকেছে। উনুনে আগুন নেই এখন, কিন্তু ছাই আছে গাদা করা। ছেলেকে কোলে টেনে নিলো ধনী। ছাই-মাখা ছেলে। ভাস্বর ভস্মভূষণ।

গয়ায় গিয়ে ক্ষুদিরাম স্বপ্ন দেখেছিলেন, গদাধর তাঁর ঘরে পুত্র হয়ে জন্মাবে, তাই ছেলের নাম রাখলেন গদাধর। ডাক নাম গদাই।

বড়ো-সড়ো হয়ে উঠেছে গদাধর। চন্দ্রমণি তাকে নতুন ধুতি পরিয়েছেন। ফালা ফালা করে গদাধর তা ছিঁড়ে ফেলেছে। এক ফালা নিয়ে দিব্যি পরেছে ডোর কপনি করে।

'এ কি, এ তুই কী হয়েছিস ?' চন্দ্রমণি আঁৎকে উঠলেন।

'অতিথি হয়েছি।'

'অতিথি ? সে আবার কী ?'

বুঝিয়ে দিলো গদাধর : 'লাহাবাবুদের অতিথিশালায় যারা আসে তাদেরকে অতিথি বলে না ?'

'তারা তো সব সন্ন্যাসী। সন্ন্যাসীর বেশ তুই পছন্দ করলি ?' মার মন হুহু করে উঠলো। 'আস্ত কাপড় দিলাম, তা ছিঁড়ে কৌপীন বানালি !'

পাঁচ বছরের ছেলে গদাধর, পাততাড়ি বগলে করে ঢুকলো পাঠশালায়।

শুভঙ্করীটাই গোলমেলে। দু'চক্ষে ওটা দেখতে পারে না গদাধর। তারপর কষ্টেস্যষ্টে যোগ যদি বা হলো, বিয়োগ কিছুতেই বাগে আনতে পারলো না।

কী করেই বা পারবে? যোগে আছে সর্বক্ষণ, তাই যোগ করায়ত্ত। কিন্তু বিয়োগ আবার কী! কোথাও লয়-ক্ষয় নেই, বিয়োগ-বিচ্ছেদ নেই। কিছু থেকে কিছুই এখানে বাদ যায় না।

তার চেয়ে প্রহ্লাদ চরিত্র পড়তে দাও, মাথুর গাইতে দাও, সবাইকে মাতিয়ে দেবে গদাধর। শিবরাত্রিতে পাইনদের বাড়িতে যাত্রা হবে. কিন্তু শিব যে সাজবে সে ছোঁড়ার দেখা নেই। যাত্রা বন্ধ হলে রাত্রি জাগরণ হয় না, সবাই ধরাধরি করে গদাধরকে শিব সাজিয়ে নামিয়ে দিলো আসরে।

বালক গদাধর কোথায়, অবিকল শিব। মাথায় রুক্ষবর্ণ জটাভার, গায়ে বিভূতির আচ্ছাদন। এক হাতে শিঙা অন্য হাতে ত্রিশূল। কণ্ঠে ও বাহুতে নাগ খেলা করছে ফণা তুলে, শিখরে খেলা করছে শশধর।

অভাবনীয় আনন্দের ঢেউ খেলে গেলো চারিদিকে। মেয়েরা উলু দিয়ে উঠলো। কেউ কেউ শাঁখ বাজালো। হরিধ্বনি করে উঠলো পুরুষেরা। স্বয়ং অধিকারী শিবস্তুতি শুরু করলেন।

ধানক্ষেতের সরু আল ধরে চলেছে গদাধর। কোঁচড়ে মুড়ি, তাই তুলে তুলে চিবুচ্ছে থেকে থেকে। আকাশ কালো মেঘে ছেয়ে গেছে, তাকালো চোখ তুলে। দেখলো, এক ঝাঁক সাদা বক সেই কালো মেঘের গা ঘেঁষে উড়ে যাচ্ছে দূরে দূরান্তরে। কালোয় আর সাদায় এক দিব্য কাব্য রচিত হয়েছে আকাশের বুকে। গদাধরের সারা শরীরে শিহরণ জাগলো। প্রাণ-মন উড়ে চললো পাখা মেলে। দেহ পিঞ্জর লুটিয়ে পড়লো মাটিতে। এই প্রথম ভাব সমাধি গদাধরের।

সাত পেরিয়ে আটে পড়েছে, পৈতে দিতে হয় ছেলেটাকে। দাদারা কোমর বেঁধেছেন।

পৈতে তো হলো, কিন্তু ভিক্ষে দেবে কে? গদাধর গোঁ ধরলো, 'ধনী কামারণী ছাড়া আর কারুর হাতে ভিক্ষে নেবো না।'

সে কি কথা! ধনী ছোটো জাতের মেয়ে, সে কী করে ভিক্ষে দেবে? কুলাচার লঙ্ঘন হয়ে যাবে যে!

কিসের কুলাচার? কিসের জাত-বেজাত? প্রাণ চাইছে ধনীকে মা বলবো, তার কাছে কোনো বিধিনিষেধ মানবো না। তোমরা তোমাদের বাম্‌নাই নিয়ে থাকো, আমি না খেয়ে উপোস করে থাকবো। এই খিল দিলাম দরজায়।

কতো জনের কতো কাকুতি-মিনতি, তবু দরজা খোলে না গদাধর। বালক অথচ বিপ্লবী গদাধর।

শেষকালে বড়দা রামকুমার বললেন, 'বেশ, ধনী কামারণীই ভিক্ষে দেবে। খোল্ দরজা। কুলাচার নষ্ট হয় হোক, তবু তোকে উপোসী দেখতে পারবো না।'

দরজা খুলে দিলো গদাধর।

গ্রামে বিশেষ লেখাপড়া হচ্ছে না, গদাধরকে তাই কলকাতায় নিয়ে এসেছেন রামকুমার। নিজে পুরোতগিরি করে বিশেষ উপার্জন করতে পারছেন না, তাই টোল খুলেছেন। ইচ্ছে গদাধরকে সেই টোলে ভর্তি করে দেন।

'এবার একটু লেখাপড়া কর্।'

'লেখাপড়া?' গদাধর সরল চোখে তাকিয়ে রইলো।

'হ্যাঁ, এবার বাড়ি গিয়ে দেখলাম লেখাপড়ায় তোর একেবারে মন নেই। পাড়ার ছোঁড়াদের সঙ্গে গাঁ-ময় ঘুরে বেড়াস, নয়তো যাত্রাদলে গিয়ে শিব সাজিস। ও-সবে পেট ভরবে না। লেখাপড়া করতে হবে।'

'কিন্তু শিখবো কী?'

'শাস্ত্র—ব্যাকরণ—'

'দাদা, চাল-কলা বাঁধা বিদ্যে শিখে আমার কী হবে?'

'তার মানে?'

'অর্থকরী বিদ্যে, ঘর সাজানো বিদ্যে আমি চাই না।'

'তবে তুই কী চাস্?'

'আমি চাই জ্ঞান।'

'সে আবার কী?'

'এক জানার নাম জ্ঞান, আর অনেক জানার নামও জ্ঞান।' বললে গদাধর, 'যদি জানতে হয় আমি এক—পরমেশ্বরকেই জানবো।'

রাসমণির কালীমন্দিরে, দক্ষিণেশ্বরে, ঠাঁই পেলো গদাধর।

## মাতৃভক্ত শ্রীরামকৃষ্ণ

মাকে ঠাকুর নিয়ে এলেন দক্ষিণেশ্বরে। ঠাকুরের দুই মা। ঘরের মা চন্দ্রমণি আর বিশ্বের মা ভবতারিণী। ঘরের মা থাকেন ঘরে, আর বিশ্বের মা মন্দিরে।

ঘরই মন্দির, মন্দিরই ঘর।

ঘরের মাকে তিনি মহিমান্বিত করেন জগজ্জননীতে, আবার জগজ্জননীকে রূপান্তরিত করেন ঘরের মায়ে। যিনি প্রতাপ ও ঐশ্বর্যের মুকুট পরে রাজেন্দ্রাণী সেজেছেন তিনিই আবার রুগ্ন সন্তানের শিয়রে দীনবাস ম্লানমুখী বিনিদ্র জননী।

ঘুম থেকে উঠেই প্রথমে চন্দ্রমণিকে প্রণাম করেন। তারপরে ভবতারিণীর দুয়ারে। আগে ধারিণী, তারপরে তারিণী।

'কোথায় তোরা ঈশ্বরকে খুঁজে বেড়াচ্ছিস কোন্ গহন কাননে, কোন্ পথে-পর্বতে?' ঠাকুর ডেকে বললেন বিশ্বজনকে: 'ঈশ্বর তোর ঘরে তোর সংসারেই বিরাজ করছেন। শুধু ভাবের ঈশ্বর নয়, জীবন্ত ঈশ্বর। অজানা ঈশ্বর নয়, অন্তরঙ্গ ঈশ্বর। নির্বাক বধির ঈশ্বর নয়, দয়াময় দ্রব্যময় ঈশ্বর! সে ঈশ্বর তোর বাপ-মা।

তোর সীতা-রাম। তোর হর-গৌরী। তোর লক্ষ্মী-নারায়ণ। তোর আদিত্য আর চন্দ্রমা।'

'বাপ-মা কতো বড়ো বস্তু।' বললেন ঠাকুর, 'বাপ-মাকে ফাঁকি দিয়ে যে ধর্ম করবে তার ছাই হবে।'

যখন তোতাপুরী এলো দক্ষিণেশ্বরে, ঠাকুরকে দেখে লাফিয়ে উঠলো। বেদান্ত-সাধনের এই তো যোগ্য লোক! বেদান্ত সাধন মানে ভাবাতীত অরূপের সাধন। নির্বিকল্প সমাধি।

'সাধন-ভজন কিছু করবে?' জিগ্যেস করলো তোতাপুরী।

'তার আমি কি জানি!' সরল চোখে তাকিয়ে রইলেন রামকৃষ্ণ।

'তুমি কী জানো মানে! তবে কে জানে?'

'আমার মা জানে।'

এ আবার কি রকম কথা! কৌতূহলী হয়ে জিগ্যেস করলো তোতাপুরী, 'কে তোমার মা? কোথায়?'

'ঐ যে, মন্দিরে পাষাণময়ী আছে, ঐ আমার মা।' ভবতারিণীর প্রতি ইঙ্গিত করলেন রামকৃষ্ণ।

'তবে যাও, তাঁর মত নিয়ে এসো।'

ভবতারিণী আদেশ দিলেন। কিন্তু আরেক মা আছেন। তাঁরও মুখের দিকে চাইতে হবে। তাঁর কথাও ভুলতে পারছেন না রামকৃষ্ণ।

শিখা-সূত্র ত্যাগ করে সন্ন্যাস নিতে হবে, এই হচ্ছে তোতাপুরীর সাধনা। পরতে হবে গেরুয়া। নাম বদলাতে হবে, পদবী বদলাতে হবে। ছিন্ন করতে হবে জাগতিক সম্পর্ক। ত্যাগ করতে হবে সাংসারিক পরিচয়।

'সব করবো, কিন্তু গোপনে।'

'গোপনে কেন?' আশ্চর্য হলো তোতাপুরী।

'সব ত্যাগ করতে পারবো কিন্তু মাকে ছাড়া। আমার দুই মা। মন্দিরে যে পাষাণময়ী ঘরে সেই করুণাময়ী'—ভাবের লাবণ্যে রামকৃষ্ণের চোখ ছলছল করে উঠলো।

যেন সবটা বুঝতে পারলো না তোতাপুরী।

রামকৃষ্ণ বুঝিয়ে দিলেন। বললেন, 'আমার মা, আমার ঘরের মা,

বছরখানেক হলো আছেন আমার সঙ্গে। যদি দেখেন সন্ন্যাস নিয়েছি, দুঃখে তাঁর বুক ফেটে যাবে।'

এক মা বলেন, সন্ন্যাস নে। আরেক মা বলেন, তোর সোনার অঙ্গে ভস্ম দেখলে সইতে পারবো না।

নিষ্কাম ছেলের নির্লোভ মা এই চন্দ্রমণি।

রামকৃষ্ণকে বিষয় দিতে চেয়েছিলেন মথুরবাবু, রামকৃষ্ণ অবহেলায় ছুঁড়ে দিয়েছেন। শাল দিয়েছিলেন গায়ে, গায়ের শাল ধুলোয় ফেলে দিয়েছেন। তাঁর মা চন্দ্রমণিকে ভজাতে এলেন এবার। বললেন, 'আচ্ছা ঠাকুমা, তুমি তো কোনো সেবা নিলে না আমার থেকে?'

'আমার অভাব কিসের?' খুশি মুখে বললেন চন্দ্রমণি।

'তবু কিছু তুমি আমার কাছ থেকে নাও—এই বড়ো ইচ্ছে। কিছু নাও না চেয়ে।'

'কী চাইবো? খাবার-পরবার এতোটুকু কষ্টও তো রাখোনি।'

তবু পীড়াপীড়ি করতে লাগলেন মথুরবাবু। তোমার তো নেবার প্রার্থনা নয়, আমার শুধু দেবার ব্যাকুলতা।

'যা মন চায় একটা কিছু নাও না।'

'যদি নেহাৎই কিছু দেবে, আমাকে চার পয়সার দোক্তা কিনে দাও।'

চার টাকা নয়, চার আনা নয়, চার পয়সার দোক্তা!

মা এমন লোভশূন্য বলেই তো ছেলে এমন সর্বজয়ী। অমন বৃহদ্‌ব্রত ব্রহ্মচারী। নির্বাসনাই তো সন্তোষ। সর্বদুঃখের অত্যন্ত নিবৃত্তি।

কথা রাখলো তোতাপুরী। চন্দ্রমণির চোখের আড়ালে সন্ন্যাস দিলো রামকৃষ্ণকে। সাঙ্গ করলো বিরজা হোম।

কিন্তু বেশীদিন কাষায়-কৌপীন পরেননি রামকৃষ্ণ। পাছে মার চোখে পড়ে। পাছে মা আঁচলে মুখ লুকিয়ে কাঁদেন অনুপায়ের মতো।

শুধু তাই? খালি গায়ের ওপরে কোঁচার খুঁটটি কেন তুলে দিয়েছেন রামকৃষ্ণ? যে মুক্তসমস্তসঙ্গ তাঁর গায়ের ওপরে ভদ্রতার ঢাকা কেন?

ওটি মার জন্যে। গলার পৈতে ফেলে দিয়েছেন এ বুঝতে পেলে মা

ধুলিশয্যা নেবেন। তাই মার চোখে যাতে ধরা না পড়েন তারই জন্যে এই একটু ছদ্মধারণ। যাই বলো, সব সইতে পারবো, মার চোখের জল সইতে পারবো না।

প্রতাপ হাজরা দক্ষিণেশ্বরে এসেছে ঠাকুরের সংস্পর্শে থেকে সাধন করতে। কিন্তু তার বুড়ো মা দেশের বাড়ি থেকে খবর পাঠিয়েছে—তার মরণাপন্ন অসুখ, প্রতাপ যেন একবার দেখে যায়।

'বুড়ো মা, একবার দেখা দিয়ে এসো।' অনুনয় করলেন ঠাকুর।

প্রতাপ পাথর হয়ে রইলো। বললো, 'ঈশ্বরসাধন করতে এসে পিছটান ভালো নয়।'

'পিছটান কিরে? মার সর্ব-টান। দশদিক থেকেই মা। দশদিকে দশ বিদ্যা।'

তবু নড়লো না প্রতাপ। তার মা কেঁদে কেঁদে মরে গেলো।

'এবারে হাজরা দেশে যাবে।' নরেন এসে বললো ঠাকুরকে।

'এখন দেশে যাবে! দূর—দূর—' ছি ছি করে উঠলেন ঠাকুর। 'বাপ-মা কতোবড়ো গুরু! রাখাল আমায় জিগ্যেস করে, বাবার পাতে কি খাবো? আমি বলি, সে কি রে? তোর কি হয়েছে যে, তোর বাবার পাতে খাবি না?'

একজন রামকৃষ্ণকে প্রশ্ন করলো, 'বাপ-মা যদি কোনো অপরাধ করে থাকেন—'

'তা হোক। তবুও ত্যাগ করা চলবে না। অমুক গুরু খারাপ বলে কথা হলো তার ছেলেকে গুরু করা যাক। আমি বললুম, সে কি গো? ওলকে ছেড়ে ওলের মুলি নেবে? নষ্ট হলো তো কি? নষ্টকেই ইষ্ট বলে জেনো। যদ্যপি আমার গুরু শুঁড়ি-বাড়ি যায়, তথাপি আমার গুরু নিত্যানন্দ রায়।'

মা-বাপ কি কম জিনিস? তাঁরা প্রসন্ন না হলে ধর্মটর্ম কিছুই হয় না। চৈতন্যদেব তো প্রেমে উন্মত্ত, তবুও সন্ন্যাসের আগে কতোদিন মাকে বোঝান, বলেন, মা, আমি মাঝে মাঝে এসে তোমাকে দেখা দিয়ে যাবো।

বৃন্দাবনে এসেছেন রামকৃষ্ণ। এইখানে গঙ্গাময়ীর সঙ্গে দেখা।

নিধুবনের কাছে কুটির বেঁধে একলাটি থাকে গঙ্গাময়ী। ষাট বছর বয়স, তা হোক, ললিতাসখী হয়ে রাধিকাভজন করে।

পরস্পরকে দেখে চিনে ফেললো ছ'জনে। রামকৃষ্ণ বললেন, 'তুমি ললিতা।' গঙ্গামযী বললো, 'আর তুমি রাধিকা ভাবভক্তিবিনোদিনী।'

রামকৃষ্ণ ঠিক করলেন দক্ষিণেশ্বরে আর ফিরবেন না। বাকী জীবন এই ব্রজধামেই কাটিয়ে দেবেন। কাটিয়ে দেবেন গঙ্গামযীর স্নেহাশ্রমে।

মথুরবাবু প্রমাদ গুণলেন। দক্ষিণেশ্বর কি অন্ধকার হয়ে যাবে? যিনি নিজে সুদক্ষিণ তিনি কি পরাঙ্মুখ হয়ে থাকবেন? হৃদয়কে বললেন, 'এখন ব্যবস্থা করো।'

হৃদয় অনেক সাধ্যসাধনা করলো, কিন্তু কিছুতেই নরম হলেন না রামকৃষ্ণ। এখানে এমন মধুবনচারিণী যমুনা, এমন পরম পবিত্র লীলাধাম, এ ছেড়ে আমি পাদমেকং ন গচ্ছামি।

হৃদয় ধমকে উঠলো, 'তোমার এতো পেটের অসুখ, তোমাকে এখানে দেখবে কে?'

'কেন, আমি দেখবো সেবা করবো।' বলে উঠলো গঙ্গামযী।

কিছুতেই কিছু হবার নয়। বাইরের যুক্তিতর্কের কোনো ধার ধারবেন না রামকৃষ্ণ। অন্তরে যে ভাবটি এসেছে সেইটির পূরণ চাই।

গায়ের জোর ছাড়া আর পথ নেই। মহাবীর হনুমানের মতোই দুর্ধর্ষ সেবক এই হৃদয়রাম, তেমনি দুর্দান্ত তার শক্তি। সে ঠাকুরের হাত চেপে ধরলো। বললে, 'ওসব চলবেনা চালাকি। ওঠো, চলো।'

গঙ্গাময়ীও চেপে ধরলো আরেক হাত। বললো, 'কখনো না। কিছুতেই যেতে দেবো না। তুমি পারবে গায়ের জোরে?'

ঠাকুরের সমস্ত জোর গঙ্গাময়ীর দিকে। তাই তাঁকে টলায় হৃদয়ের সাধ্য কি। দু'জনের টানাটানিতে ঠাকুরের হয়রানি। যেন সাতেও নেই পাঁচেও নেই এমনি ভাব। দু'জনের হাতে দু'হাত ছেড়ে দিয়ে দাঁড়িয়ে আছেন, যে পারো রাখো, যে পারো টেনে নাও।

হৃদয়ের গর্ব চূর্ণ হলো। ঠাকুর সুমেরুর মতো অটল।

এখন উপায় কি ?

উপায় মা। উপায় চন্দ্রমণি।

মার মুখখানি হঠাৎ মনে পড়ে গেলো রামকৃষ্ণের। স্নেহলাবণ্যময় কোমল করুণ মুখখানি। ব্যস্ত হয়ে ঘর-বার করছেন। উৎসুক হয়ে দাঁড়িয়ে আছেন দুয়ার ধরে। দিনান্ত হয়ে গেলো, ছেলে এখনো ফিরলো না। জল ছলছল চোখে জিগ্যেস করছেন পথচলা পথিককে, আমার গদাইকে দেখেছো কোথাও ? নিশীথ রাতে উঠে পড়েছেন ঘুম থেকে। আতঙ্কিত অন্ধকারকে শুধোচ্ছেন শূন্য স্বরে, আমার গদাই কোথায় গেলো ?

মার সেই উদ্বেগচঞ্চল চক্ষু দু'টি। সেই মার ভীত চমকিত ব্যাকুলতা।

মনস্থির করতে আর দেরী হলো না রামকৃষ্ণের। উড়ে গেলো সব দ্বিধা-দ্বন্দ্ব। পড়ে রইলো বৃন্দাবন। পড়ে রইলো গঙ্গাময়ী। পড়ে রইলো নীল যমুনা। নিমেষে গঙ্গাময়ীর হাত ছেড়ে দিয়ে বললেন, 'চল্, মার কাছে ফিরে যাই।'

মার মতো কেউ নয়। মার বড়ো কেউ নেই।

সকল তীর্থের সার, সকল তীর্থের উর্ধ্বে মা। মা স্বর্গের চেয়েও গরীয়সী।

'টানাটানিতে মার কথা মনে পড়ে গেলো।' বললেন ঠাকুর অমনি বদলে গেলো সমস্ত। ভাবলুম মা বুড়ো হয়েছেন, মার চিন্তা থাকলে ঈশ্বর-ফিশ্বর সব ঘুরে যাবে। তার চেয়ে তাঁর কাছেই যাই। গিয়ে সেখানেই নিশ্চিন্ত হয়ে ঈশ্বরচিন্তা করি।'

মার মাঝেই ত্রিভুবন। মাকে প্রদক্ষিণ করলেই হলো।

অহেতুক কৃপা চাই ঈশ্বরের। কিন্তু শুধুই চাই, বিনিময়ে কিছু দেবো না ঈশ্বরকে ? দেবো বৈ কি। কিন্তু কি দিতে পারি ? দেবার মতো আমার কী আছে ? আছে, এক অমূল্য সম্পদ আছে। শুধু আমার নয়, সকলের আছে। পৃথিবীতে যে দীনতম হীনতম তারও আছে। অহেতুক কৃপার বদলে দেবো অহেতুক ভালোবাসা। ভালোবাসা কার নেই ? কে এমন আছে সংসারে যে ভালোবাসতে পারে না ? আর কাউকে না হোক, অন্তত

নিজেকে ভালোবাসে ? ঈশ্বরকে দেবো সেই ভালোবাসা। কিছু চাই না তবু ভালোবাসি। কিছু পাই না তবু ভালোবাসি। দেবো সেই অকারণ ভালোবাসা। সেই অকারণ ভালোবাসার বদলে পাবো তোমার অবারণ করুণা।

ঈশ্বরের উপর যাতে এই নিঃস্বার্থ ভালোবাসা আসে তারই জন্য ঠাকুরের মাতৃসাধনা। মাকে ভাবতেই মন ভরে ওঠে, চোখে জল আসে, প্রাণ আনচান করে। সন্তান ভালোবাসবার আগে মাকে জিগ্যেস করে না, মা তুমি কি রূপসী, বা, তুমি কি বিদুষী, বা তোমার ক্যাশবাক্সে কতো টাকা আছে, বা, তোমার স্বামী কি চাকরি করে ? তার মা আছে এই তার ঐশ্বর্য। তার মা আছে এই তার ভুবনজোড়া শান্তি।

মার অনন্ত ক্ষমা, অনন্ত দয়া, অনন্ত সহিষ্ণুতা।

মা কখনোও পুরোনো হয় না। মা নামের জরা-মৃত্যু নেই। মা-নামের আকার দিগন্ত পর্যন্ত প্রসারিত। মা-নামের বাণী নির্মল মুক্তির নির্ঝরিণী।

দুঃখেও মা-নাম, আনন্দেও মা-নাম। মা সর্বসম্পৎস্বরূপা।

মা সর্বংসহা ধরিত্রী। ধান্যদা, ধনদায়িণী।

'কী হবি ? ধ্রুব হবি না প্রহ্লাদ হবি ?' জিগ্যেস করলেন ঠাকুর : 'ধ্রুব বড়ো না প্রহ্লাদ বড়ো ?'

হৃতরাজ্য উদ্ধারের জন্য ধ্রুব তপস্যা করেছিলো। কাঁচ কুড়োতে এসে মণি পেয়ে গেলো। কিন্তু প্রহ্লাদের কোনো আকাঙ্ক্ষা নেই। ঈশ্বরকে কেন ডাকছে তাও জানে না। ডাকতে ভালো লাগছে বলেই ডেকে যাচ্ছে। হাতীর পায়ের তলায় ফেলছে, তাতেও ঈশ্বর। তপ্ত তেলের কটাহে ফেলছে তাতেও ঈশ্বর। মুক্তি চাই না, সিদ্ধি চাই না, শুধু তোমাকে ভালোবাসতে চাই।

কি·চায় ছেলে তা ছেলে জানে না, তার মা জানে। ছেলের শুধু মা-মা বলে কেঁদে যাবার কথা। মা এসে বিচার করবেন কোথায় ছেলের উপশম। আর কিছু না দিন যদি তাঁর উত্তপ্ত উৎসঙ্গটুকু পাই সেই আমার জগজ্জয়।

'মা একটা পয়সা দে।' ছেলে কাঁদছে মার কাছে। 'ঘুড়ি কিনবো।'

মা বললে, 'না, উনি বারণ করে গেছেন—'

তবু ছেলের কান্নার বিরাম নেই। শত বারণ ধুয়ে যাচ্ছে সে কান্নার ব্যাকুলতায়। অন্য মেয়েদের সঙ্গে গল্প করছে মা। ছেলের কান্না কানে তুলছে না। ততোই ছেলে টানছে আঁচল ধরে। বলছে, 'শুধু একটা পয়সা। ছাদে উঠে ঘুড়ি ওড়াবো।'

'এক্ষুনি একটা কাণ্ড বাধাবি আর কি।' মা ধমক দিয়ে উঠলেন।

কিছুতেই নিরস্ত হবার নয়। আবার কান্না। আবার আঁচল টানা।

'রোসো গো, ছেলেটাকে শান্ত করে আসি।' পাড়ার মেয়েদের বসতে বলে ঘরের মধ্যে চলে আসে মা। বাক্স খুলে একটা পয়সা ফেলে দেয় ছেলেকে।

তেমনি ছড়ানছোড়ান নেই। কৃপার পয়সাটি ফেলে দাও বাক্স থেকে। প্রাণের সুতোয় সচ্চিদানন্দের ঘুড়ি ওড়াবো।

'বাপ-মা পরমগুরু!' বললেন রামকৃষ্ণ: 'কেবল ঈশ্বরের জন্যে বাপ-মার আদেশ লঙ্ঘন করা চলে—আর কিছুতে নয়। বাপের কথায় প্রহ্লাদ ছাড়েনি কৃষ্ণনাম। মা বারণ করলেও ধ্রুব তপস্যা করতে বনে গিয়েছিলো। কৈকেয়ীর কথায় ভরত ছাড়েনি রামসেবা। রামের জন্যে রাবণের কথা শোনেনি বিভীষণ। ভগবানের জন্যে বলি তার গুরু শুক্রচার্যকে অমান্য করেছে—'

নইলে বাপ-মা যা বলবেন তাই বেদবাক্যে। তাই শিরোধার্য।

চন্দ্রমণি মাঝে মাঝে রেঁধে দেন রামকৃষ্ণকে।

'তুমি মা দেশের মতন করে বেশ ফোড়ন-টোড়ন দিয়ে দুটো একটা তরকারি করোনা। খেতে বড়ো মন চায়।'

রেঁধে দেন চন্দ্রমণি। তরকারিতে এমন একটি ফোড়ন দেন, যা বাজারে কিনতে পাওয়া যায় না। সেটির নাম মাতৃস্নেহ।

মার কাছটিতে বসে খান রামকৃষ্ণ। এমন একটি আস্বাদ পান যা রান্নার মধ্যে নেই। আছে তাঁর অন্তরের মধ্যে। সেটির নাম মাতৃভক্তি।

শেষের দিকে কেমন জবুথবু হয়ে পড়লেন চন্দ্রমণি। জরায় আচ্ছন্ন হয়ে আসতে লাগলেন। তবু তাঁকে আঁকড়ে রইলেন ঠাকুর।

বাইরে জরা কিন্তু অন্তরে সেই ঋদ্ধিশালিনী মহালক্ষ্মী।

আলমাবাজারের চটকলের বাঁশি না বাজলে চন্দ্রমণি খেতে বসেন না। সেই বাঁশি বাজলে বলে ওঠেন, 'ঐ বৈকুণ্ঠের বাঁশি বাজলো। লক্ষ্মী-নারায়ণের ভোগ হলো এতোক্ষণে।'

রবিবার তাঁকে নিয়ে বড়ো বিপদ। সেদিন কলের ছুটি, বাঁশি নেই। সেদিন কিছুতেই খাবেন না চন্দ্রমণি। বৈকুণ্ঠে লক্ষ্মী-নারায়ণ উপোস করে থাকলো আর আমি ভাত খাবো? এ কখনো হতে পারে?

মাকে নিয়ে ঠাকুরের মহা ভাবনা।

এখন উদ্ধারের পথ কি? আহা, বুড়োমানুষ, শরীর বেজায় কহিল হয়ে পড়বে যে।

'মা এইবেলা খেয়ে নাও, রাধাকান্তের পেসাদ।' মার কাছে গিয়ে অনুনয় করেন ঠাকুর।

সরলা বালিকার মতো বলেন চন্দ্রমণি: 'কি করে খাই বলো? লক্ষ্মী-নারায়ণের যে এখনো ভোগ হয়নি।'

হৃদয় বললো, 'তুমি মামা, অতো ভেবোনি। বুড়ির খিদে পেলে আপনিই খাবে।'

'না রে দেখতে হয়। খাওয়াতে হয় ভুলিয়ে-ভালিয়ে।'

তখন হৃদয় জলের জালার মধ্যে চোঙা ঢুকিয়ে বাঁশির আওয়াজ করলো। বললো, 'এই নাও তোমার বাঁশি বাজলো। এবারে খাও।'

এদিকে জরা, কিন্তু বুদ্ধি টনটনে। বললেন চন্দ্রমণি, 'না রে। ও তো শুধু চোঙে শব্দ করছিস।'

তখন সকলের হাসি।

ঠাকুর তখন মার গায়ে হাত বুলোতে লাগলেন। বললেন, 'দেখো মা, আজকাল গঙ্গায় বড়ো বড়ো সব জাহাজ চলে। তার অনবরত শব্দ হচ্ছে। আর যা জোর হাওয়া। তাই বাঁশির আওয়াজ হয়তো তুমি শুনতে পাওনি আজ।'

'তাই হবে হয়তো।' তখন ঠাকুরের কথায় খেলেন।

এমনি করে মাকে ঠাকুর রেখেছেন চোখে চোখে। সেবা ও শুশ্রূষার অজস্রতায় যত্ন ও জিজ্ঞাসার আবেষ্টনে।

সেই চন্দ্রমণি মারা গেলেন একদিন। আকুল হয়ে কাঁদতে লাগলেন ঠাকুর। নিঃস্বের মতো লুটিয়ে পড়লেন মাটিতে।

এ কি সন্ন্যাসী পুত্রের ব্যবহার? সন্ন্যাসী পুত্রেরা কি মার খোঁজ রাখে, মার খবর করে, মার মৃত্যুর সংবাদ পায়, পেলেও বা কি কাঁদে মাটিতে লুটিয়ে?

ঠাকুর সন্ন্যাসীর শিরোমণি হয়ে গৃহীর মধ্যমণি। তাঁর ঘর-বন সবই সমান।

অন্তর্জলি করতে চন্দ্রমণিকে নিয়ে এলেন গঙ্গায়। যাবার আগে ফুল আর চন্দন দিয়ে মার পায়ে অঞ্জলি দিলেন ঠাকুর।

পুত্রকে শিয়রে রেখে মা চোখ বুজলেন।

মার পা দু'খানি গঙ্গা জলে ধুয়ে তাতে ঘন করে চন্দন মাখালেন ঠাকুর। এ জল চোখের জল, এ চন্দন ভক্তির চন্দন, ভালোবাসার চন্দন।

সন্ন্যাসী, তাই শ্রাদ্ধ করা নিষিদ্ধ ঠাকুরের। রামলাল শ্রাদ্ধ করলে। অশৌচ পর্যন্ত পালন করলেন না ঠাকুর। তারও বিধি নেই।

'ছেলের মতো কোনো কাজই করতে পেলুম না। কিছুতেই তৃপ্তি দিতে পারলুম না মাকে। আমার মতো দুঃখী আর কে আছে সংসারে।'

একটু অন্তত তর্পণ করি মাকে। একটু অন্ততঃ জলাঞ্জলি দিই।

গঙ্গায় নেমে জলে হাত ডোবালেন ঠাকুর। অঙ্গুলিবদ্ধ হাত যেই তুললেন উপরে, সব জল পড়ে গেলো আঙুল গলিয়ে। শিথিল অসাড় হয়ে গেলো আঙুল, এক বিন্দু জলও ধরে রাখা গেলো না।

তেমনি ধরে রাখা গেলো না চোখের জল।

সঞ্চয় বা সংগ্রহ করা চলে না ঠাকুরের। এক বিন্দু জল পর্যন্ত নয়। কিন্তু দুই নয়নে এতো জল কি করে সঞ্চিত হলো? দুই হাতে এতো সুধাস্পর্শ? অন্তরে এতো দয়া-ক্ষমা!

নিরঞ্জন চাকরি করছে, জেনে ঠাকুর বিরক্ত হলেন। পরে যখন শুনলেন

মার ভরণ-পোষণের জন্যে চাকরি নিয়েছে তখন ঠাকুর সমর্থন করলেন। বললেন, 'তুই মার জন্যে চাকরি স্বীকার করেছিস, বেশ করেছিস। মা ব্রহ্মময়ী স্বরূপা।'

বিদ্যাসাগরকে বললেন, 'তুমি তো সিদ্ধ গো।'

বিদ্যাসাগর হাসলেন। বললেন, 'আমি সিদ্ধ? কই আমি তো সাধন-ভজন করি না কিছু।'

'নাই বা করলে! আলু পটল সিদ্ধ হলে কি হয়?' গভীর চোখে তাকালেন ঠাকুর: 'নরম হয়। তুমিও তেমনি নরম হয়েছো। পরের দুঃখে তোমার হৃদয় দ্রবীভূত হয়েছে। তোমার ব্রত দয়া। যে পরের জন্যে কাঁদে সে তো ভগবানের জন্যেই কাঁদে।'

এ কান্নাটুকুই তো ভালোবাসা। নিঃস্বার্থ পরোপকার। এই তো অহেতুক ভক্তি।

'আরেক অর্থেও তুমি সিদ্ধ। তুমি মাতৃভক্ত। আর তোমার মার নামও ভগবতী সর্বসিদ্ধিপ্রদা ভুবনেশ্বরী।'

'আর সব ডাক ফুরোয়। মা ডাক ফুরোয় না।'

এই 'মা'-ই ঠাকুরের একমাত্র মন্ত্র। একাক্ষর মন্ত্র।

## বালকস্বভাব শ্রীরামকৃষ্ণ

ঘাসবনে কি কামড়েছে রামকৃষ্ণকে।

সাপ বোধহয়!

কি হবে!

কে একজন বলেছিলো রামকৃষ্ণকে, দ্বিতীয়বার যদি কামড়ায় তবে বিষ ঠিক তুলে নেয় সাপ। এখন সেই সাপ পাই কোথায়!

সেই সাপ না হোক, আরেকটা হলেই তো চলে। সাপের গর্ত খুঁজতে লাগলেন রামকৃষ্ণ। এ গর্ত না ও গর্ত।

'কি করছেন?' কৌতুহলী হয়ে কে একজন জিগ্যেস করলো।

'সাপ খুঁজছি।'

'সে কি কথা!'

তখন তাকে সব কথা বললেন রামকৃষ্ণ। দ্বিতীয় দংশনে বিষে বিষক্ষয় দরকার। নইলে এ যাত্রাই শেষ যাত্রা।

সব শুনে লোকটি চিন্তিত হবার ভান করলো। বললো, 'শুধু আরেকবার কামড়ালেই তো চলবে না। ঠিক প্রথম জায়গাটিতেই কামড়ানো চাই।'

সত্যি? এ তো বড়ো ঝামেলার কথা। দ্বিতীয় সাপ প্রথম দংশনের জায়গা যদি ঠিক না ঠাহর করতে পারে।

উঠে পড়লেন রামকৃষ্ণ। দরকার নাই সাপের সঙ্গে সাক্ষাৎ করে।

কৈ, কিছু হলো না তো! বিছে-টিছে কামড়েছিলো হয়তো।

'শরতের হিম খুব ভালো।' একদিন বললো এসে রামলাল।

'ভালো?'

'হ্যাঁ, মাথা ঠাণ্ডা থাকে।' সংস্কৃত একটা শ্লোক ছাড়লে রামলাল।

হবেও বা! শ্লোকের আমি কি জানি! যখন বলছে, তখন গুরুগম্ভীর হয়ে, বিশ্বাস না করে উপায় কি!

কলকাতা থেকে ঘোড়ার গাড়িতে করে ফিরছেন দক্ষিণেশ্বর। আশ্বিন মাসের রাত। হাওয়াতে ঠাণ্ডার একটু আমেজ লেগেছে। মনে পড়ে গেলো, যাতে হিমটুকু বেশ লাগে, তাই গাড়ি থেকে মাথা বাড়িয়ে দিলেন রামকৃষ্ণ।

তারপরেই পড়লেন অসুখে।

বালকস্বভাব রামকৃষ্ণ। সরল, অলজ্জ, নিরাসক্ত।

লজ্জা ঘৃণা ভয়—তিন থাকতে নয়। একমাত্র বালকেরই লজ্জা নেই, ঘৃণা নেই, ভয় নেই। একমাত্র বালকই অবন্ধন।

ঈশ্বরও বালকস্বভাব।

যেমন কোনো ছেলে কোঁচড়ে রত্ন নিয়ে বসে আছে। বসে আছে রাস্তার ধারে। যে রাস্তা দিয়ে দিন-রাত্রি হেঁটে চলেছে যাত্রীদল। আমায়

দাও না, আমায় দাও না, বলে রত্নের জন্য কতো লোক সাধাসাধি করছে। কিন্তু রত্নের মালিক সেই ছেলে কাপড়ে হাত চেপে মুখ ফিরিয়ে নিয়ে বলছে, না—দেবো না, কখনো না। কিন্তু এমন কেউ হয়তো চলে যাচ্ছে সুমুখ দিয়ে, রত্নের জন্য একবিন্দু যার প্রার্থনা নেই, চলে যাচ্ছে উপেক্ষা করে, তারই পিছে পিছে ছুটে যাচ্ছে সেই রত্নেশ্বর। বলছে, সকাতরে বলছে, ওগো, নিয়ে যাও, নিয়ে যাও এই স্পর্শমণি। তোমাকে আমি অমনি দিয়ে দিচ্ছি।

এমনি ঈশ্বরের কৃপা। ঠিক বালকের যেমন খামখেয়াল।

কার উপর কখন তাঁর কৃপা হবে কেউ বলতে পারে না।

হনুমানকে দড়ি-দড়া দিয়ে আষ্টেপৃষ্টে বেঁধেছে লবকুশ। মাকে গিয়ে বলছে, 'মা, মহাবীরকে বন্দী করেছি।'

'মহাবীরকে?' সীতা তো অবাক।

'হ্যাঁ মা, এই যে বেঁধে এনেছি তোমার সামনে।'

মহাকায় হনুমান তখন ছোট্টটি হয়ে গিয়েছে। কুঁকড়ে-সুকড়ে এতোটুকু! কে বলবে এই সেই সমুদ্র লাফানো গন্ধমাদন-বয়ে-আনা বীর-বলী হনুমান!

দুই ভাইয়ের মহাফুর্তি। অসাধ্য সাধন করেছি। ধরে-বেঁধে টেনে এনেছি ঘরের দুয়ারে। তখন হনুমান বললো হাসিমুখে :

'ওরে কুশীলব, করিস কি গৌরব,
ধরা না দিলে কি পারিস ধরতে?'

রাম তনয়দের কাছে হনুমান ইচ্ছে করেই ধরা দিয়েছে। নইলে সাধ্য কি বাঁধে তারা পবন তনয়কে!

তেমনি, ভগবান যদি কৃপা করে ধরা দেন তবেই তাঁকে ধরা সম্ভব। নচেৎ কিছুতে নয়, কিছুতে নয়। কিন্তু কেমন করে তাঁর কৃপা পাবে?

বালকের মতো সরল হও, অকপট হও; সেয়ানা বুদ্ধি ছাড়ো।

ছেলেকে মা বলছেন, 'ও তোর দাদা।'

ছেলের অমনি বিশ্বাস যে, ও আমার দাদা। তা সে হয়তো বামুনের ছেলে, আর দাদা হয়তো ছুতোর কি কামার।

মা বলেছেন, 'ও-ঘরে জুজু আছে।'

ষোলোআনা বিশ্বাস—ও-ঘরে জুজুর আস্তানা।

জটিল বালকের গল্প বললেন রামকৃষ্ণ : 'জটিল বালক বনের পথ দিয়ে পাঠশালায় যেতে বড়ো ভয় পায়। মাকে বলতে মা বললেন, ভয় কি, মধুসূদনকে ডাকবি।

'কে মধুসূদন ?' জিগ্যেস করলো জটিল।

'মা বললেন, তোর দাদা।'

'পরদিন নির্জন পথ দিয়ে দিয়ে যেতে যেতে যেমনি ভয় পেলো অমনি মার কথা মনে পড়লো : দাদা মধুসূদন, দাদা মধুসূদন, বলে ডাকতে লাগলো জটিল। কারো সাড়াশব্দ নেই, সব নিশ্চুপ। তখন গলা ছেড়ে কাঁদতে লাগলো জটিল : কোথায় দাদা মধুসূদন, দেখা দাও, আমার হাত ধরো, আমার যে ভয় পেয়েছে!

'মধুসূদন আর থাকতে পারলেন না লুকিয়ে। কাছে এসে দাঁড়ালেন। বললেন, এই যে আমি, ভয় কি ? হাত ধরে পাঠশালার রাস্তায় পৌঁছিয়ে দিলেন জটিলকে।'

আরো একটি গল্প বললেন রামকৃষ্ণ : 'এক ব্রাহ্মণের বাড়িতে ঠাকুরসেবা ছিলো। সেদিন ব্রাহ্মণের আর কোথাও কাজ পড়েছে। ছোটো ছেলেটিকে বললো, তুই আজ ঠাকুরের ভোগ দিস, বুঝলি ? ফিরতে আমার রাত হবে।

'কি করতে হবে জানতে চাইলো ছেলে। বাপ বললো, আর কিছু নয়, খাওয়াবি শুধু ঠাকুরকে। ঠাকুরকে ভোগ দেওয়া মানে ঠাকুরকে খাওয়ানো।

'বাপ চলে গেলো। পুজোর ঘরে গিয়ে ঠাকুরকে ভোগ দিলো ছেলে। কিন্তু ও কি, ঠাকুর যে চুপ করে বসে আছেন! কথাও কন না, খানও না। অনেকক্ষণ বসে বসে দেখলো ছেলে, কিন্তু ঠাকুরের আর গা তোলবার নাম

নেই। তখন সে বারবার বলতে লাগলো, ঠাকুর খাও, অনেক দেরী হয়ে যাচ্ছে, আমি আর বসতে পাচ্ছি না।

'ঠাকুর তবুও অনড়, অচল। তখন ছেলেটি কান্না শুরু করলো। বলতে লাগলো, ঠাকুর, বাবা তোমাকে খাওয়াতে বলে গেছেন, তুমি কেন আমার কাছে খাবে না? বাবা এলে তবে কি বলবো?

'ব্যাকুল হয়ে যেই অনেকক্ষণ কেঁদেছে, ঠাকুর অমনি হাসতে হাসতে আসনে এসে বসে খেতে লাগলেন। ঠাকুরকে খাইয়ে সবে ঘর থেকে যখন ছেলেটি বেরিয়ে এলো, বাড়ির লোকরা বললো, ভোগ হয়ে গেছে? এখন সে সব নামিয়ে আন্।

'ছেলেটি বললে, নামিয়ে আনবো কি, ঠাকুর সব খেয়েছেন।

'বাড়ির লোকেরা বললো, সে কি রে? কি বলছিস তুই!

'সরল, তরল চোখ তুলে ছেলেটি বললো, কেন, ডাকলুম, কাঁদলুম, ঠাকুর তো এসে খেয়ে গেলেন!

'তখন ঠাকুর ঘরে গিয়ে দেখে সকলে অবাক।'

ছোটো ছোটো ছেলের সঙ্গে খেলা করেন রামকৃষ্ণ। ছোটো ছেলেদের কাছাকাছিই ভগবানের বাসা। ধুলো-বালিমাখা ছন্নছাড়া শিশু-ভোলানাথ। যতোক্ষণ শিশুর সঙ্গে আছো—ততোক্ষণই আছো ঈশ্বরের প্রতিবেশী হয়ে। শিশুই হচ্ছে ঈশ্বরের প্রতীক। ঈশ্বরের প্রতিভূ। শিশুর প্রধান গুণটিই হচ্ছে সরলতা। পেটে মুখে এক হওয়া! আর সরল হলেই ঈশ্বর-লাভ!

'ছোকরাদের অতো ভালোবাসি কেন?' বললেন রামকৃষ্ণ: 'ওরা যে খাঁটি দুধ—একটু ফুটিয়ে নিলেই হয়—ঠাকুর সেবায় চলে। জোলো দুধ অনেক জ্বাল দিতে হয়, অনেক কাঠ পুড়ে যায়। ঈশ্বর বিষয়বুদ্ধি থেকে অনেক দূর। তা না হলে একেবারে হাতের ভেতর।'

যদি ঈশ্বরের কৃপা পেতে চাও, সরল হয়ে যাও। অন্তরে যতোক্ষণ গরল আছে ততোক্ষণ সরল হওয়া যায় না। অন্তরের গরল ধুয়ে ফেলতে হলে চাই শুধু তরল অশ্রুজল। আর সরলতার সঙ্গে চাই একটু ব্যাকুলতা।

হৃদয়রামের ছেলের চার-পাঁচ বছর মোটে বয়স। সারাদিন থাকে

রামকৃষ্ণের সঙ্গে। খেলা করে। কিন্তু যেই সন্ধ্যা হয়, অমনি কেঁদে ওঠে। মা যাবো! কতো তাকে ভোলাবার চেষ্টা করেন রামকৃষ্ণ, কিছুতেই শোনে না। পয়সা দেবো, খাবার দেবো, কোনো কিছুতেই রুচি নেই। খেলা-টেলা সব তেতো লাগে। শুধু অবিরাম কান্না, মা যাবো!

তখন তার অবস্থা দেখে রামকৃষ্ণ কাঁদতে বসেন। তাঁরও মুখে সেই কথা : মা যাবো।

চাই এই বালকের ব্যাকুলতা। এই বালকের মতো ব্যাকুল হয়ে কাঁদতে হবে ঈশ্বরের জন্য।

মেঝেতে বসে আছেন রামকৃষ্ণ। এক ভক্ত এক চ্যাঙাড়ি জিলিপি নিয়ে এসেছে তাঁর জন্য। জিলিপি দেখে তো রামকৃষ্ণ ভারী খুশি : 'দেখছো, আমি মায়ের নাম করি বলে এ-সব জিনিস খেতে পাচ্ছি—'

একটি ছ-সাত বছরের ছেলে এসে ঘরে ঢুকলো। রামকৃষ্ণের তখন বালকের অবস্থা। এক ছেলে যেমন আরেক ছেলের কাছ থেকে খাবার লুকিয়ে রাখে—ঠাকুরেরও এখন সেই ভাব। জিলিপির চ্যাঙাড়ি হাত ঢেকে লুকোবার চেষ্টা করছেন। তাই নয়, একেবারে সরিয়ে ফেললেন। পাছে আরেক বালকের চোখে পড়ে। পাছে সে ভাগ বসায়।

এই বালক-ভাবে থাকতে থাকতে, হাত দিয়ে জিলিপি ঢাকতে ঢাকতে সমাধিস্থ হলেন রামকৃষ্ণ।

'মা, পরমহংস তো বালক। বালকের মা চাই না? তাই তুমি মা, আমি ছেলে। মার ছেলে মাকে ছেড়ে কেমন করে থাকে?'

বালকের সব নির্ভর যেমন মার ওপর, রামকৃষ্ণেরও তেমনি সমস্ত সমর্পণ ঈশ্বরে।

দাসীর যে ছেলে, সেও বাবুর ছেলেদের সঙ্গে ঝগড়া করতে করতে বলে, মাকে বলে দেবো।

ছোটো ছেলে মা ছাড়া আর কিছুই জানে না। রামকৃষ্ণও তেমনি।

রঙিন চুষি-কাঠি ফেলে দিয়ে ট্যাঁ-ট্যাঁ করে কাঁদছে মার জন্য। বালিশ চাপা দিয়ে ঘুম পাড়িয়ে রাখতে গিয়েছিলো মা। বালিশ ছুঁড়ে ফেলে শুরু করেছে চেঁচাতে। সাধ্যি কি—মা থাকবে কর্মান্তরে? ছুটে এসে কোলে নেবে। মার ঐ উত্তপ্ত উৎসঙ্গকুটুই সমস্ত জীবনের উপশম।

মাকে পাবার জন্যই ঐ বালক-ভাব।

চিৎ হয়ে শুয়ে শিশুর মতো নিজের পায়ের বুড়ো আঙুল চুষছেন রামকৃষ্ণ। হাসছেন নির্গলিত শুভ্রতায়। কখনো বা বাৎসল্যে বিভোর হয়ে বালিশকে সন্তান ভেবে দুধ খাওয়াচ্ছেন। কখনো বা কাপড় বগলে করে ঘুরে বেড়াচ্ছেন উদাসীনের মতো।

বালকই তো সন্ন্যাসী। বালকই তো ঈশ্বর। এই খেলা ঘর তৈরী করছে, এই আবার ভেঙে দিচ্ছে অবলীলায়। এই ঝগড়া করছে, পরের মুহূর্তেই আবার গলায় গলায় ভাব।

অহঙ্কার খারাপ। কিন্তু 'আমি বালক' এই আমিত্বটুকুই মধুর।

'হিঞ্চে শাক শাকের মধ্যে নয়। মিছরি মিষ্টির মধ্যে নয়।' বললেন রামকৃষ্ণ: 'তেমনি, আমি বালক, আমি সন্তান, এটুকু অহঙ্কারের মধ্যে নয়। এ আমিত্বে বরং উপকার আছে। যেমন হিঞ্চে শাকে পেট ঠাণ্ডা হয়। মিছরিতে অম্ল যায়। অন্য শাকে, অন্য মিষ্টিতে অসুখ করে।

কিন্তু এ বালক-ভাবটি আনি কি করে?

দিনে রাতে যখন যতো পারো মেশো এই বালকদের সঙ্গে। মিশতে মিশতেই রসিয়ে উঠবে। ভিতরে রস না এলে বাইরে কি রং ধরে?

ভক্তেরা ফুল দিয়ে গিয়েছে রামকৃষ্ণকে। বলকের মতো ফুল নিয়ে খেলা করছেন রামকৃষ্ণ। কখনো ফুল নিজের মাথায় দিচ্ছেন, কখনো গলায়, কখনো বুকে, কখনো নাভিতে। বলছেন, 'এখন আমার বালক-স্বভাব। তাই ফুল নিয়ে এরকম করছি। কি দেখছি জানো? শরীরটা যেন বাঁকারি-সাজানো কাপড় মোড়া, সেইটে নড়ছে। ভেতরে একজন আছে বলেই নড়ছে। তাই নয়?'

শিবুর সঙ্গে ভাব খুব, শিবু রামকৃষ্ণের অন্তরঙ্গ। বয়স চার-পাঁচ বছর।

মেঘ ডাকছে, বিদ্যুৎ চমকাচ্ছে। বিদ্যুৎ দেখে শিবুর খুব আনন্দ। চোখ বড়ো বড়ো করে বলছে রামকৃষ্ণকে, 'খুড়ো, ঐ চকমকি ছাড়ছে।'

যেমনটি শুনেছে তেমনিটি বিশ্বাস করেছে। অন্য কথা বলো, কিছুতেই স্বীকার করবে না। যেমন গ্রামোফোন শুনে বললো, খোলের মধ্যে বসে গান গাইছে কেউ।

ফড়িং ধরতে যাচ্ছে শিবু। অন্যমনে, প্রায় রুদ্ধ নিঃশ্বাসে। পাতা নড়ছে গাছে। তাই দেখে ভারী বিরক্ত। বলছে পাতাকে, চুপ চুপ, নড়িসনে, আমি ফড়িং ধরবো।

সব চৈতন্যময় দেখছে বালক। চাই সেই বালকের দৃষ্টি।

বাপের সঙ্গে নেমন্তন্নে যাচ্ছে ছোটো ছেলে। কতোদূর গিয়ে ছেলে বলছে, বাবা আমার প্যাণ্টের বোতাম নেই। বাবা বললেন, তোর বোতাম লাগবে না। বাপের কথা অকাতরে মেনে নেয় ছেলে। বাবা যখন বলছেন তখন আর ভাবনা কি।

তেমনিধারা ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগরের সঙ্গে দেখা করতে যাচ্ছেন রামকৃষ্ণ। পরনে ধুতি, পায়ে চটি, গায়ে ফতুয়া। সঙ্গে মহেন্দ্র গুপ্ত—মাষ্টারমশাই। গেট দিয়ে ঢুকবেন, বলে উঠলেন রামকৃষ্ণ, 'ওহে মাস্টার, ফতুয়াতে বোতাম নেই যে।'

মাস্টারমশাই বললেন, 'আপনার বোতাম লাগে না।'

'লাগে না নাকি?'

'না'—অভয় দিলেন মাস্টারমশাই।

তাই মেনে নিলেন রামকৃষ্ণ। মাস্টারমশাই জ্ঞানী-গুণী লোক। তিনি যখন বলছেন তখন আর সন্দেহ কি।

থিয়েটারে পার্ট নিয়েছে বাপ, সেনাপতির। মার কোলে বসে প্লে দেখছে ছেলে। সেনাপতিকে সেনাপতি বলে ভাবতে পারছে না, বাপ বলেই দেখছে। থিয়েটারে শত্রুপক্ষের লোক সেনাপতিকে তলোয়ারের ঘা মারলো। তাই দেখে ছেলের নিদারুণ কান্না। আমার বাবাকে মারলে, বাবাকে মারলে! মা তাকে কিছুতেই বোঝাতে পারছে না, ওটা অভিনয়, ওটা

ছলনা, যাকে মেরেছে সে নাটকের সেনাপতি, বাস্তবের পিতা নয়। কিন্তু কিছুতেই বুঝ মানছে না ছেলে।

তেমনিধারা স্টার থিয়েটারে 'দক্ষ-যজ্ঞ' প্লে দেখছেন রামকৃষ্ণ।

গিরীশ ঘোর দক্ষের পার্ট নিয়েছেন। স্টেজে নেমে বলছেন ক্রুদ্ধ হুঙ্কার দিয়ে: 'শিবনাম ঘুচাইব ধরাতল হতে।'

উপরে, বক্সে আছেন রামকৃষ্ণ। গিরীশের হুঙ্কার শুনে তিনি তো স্তম্ভিত। তিনি গিরীশকে দক্ষরূপে দেখতে পাচ্ছেন না, গিরীশরূপেই দেখছেন। গিরীশের দম্ভোক্তি শুনে তিনি হতবাক্। আসন ছেড়ে উঠে পড়লেন: 'শিবনাম ঘোচাবি কি রে!' বলতে বলতে নেমে এলেন নীচের স্টেজের ধারে। গিরীশকে লক্ষ্য করে ভৎর্সনা করে উঠলেন: 'তোকে এতোদিনে তবে শেখালাম কি! তুই শিবনাম ঘোচাবি?'

গিরীশ করজোড়ে বললেন, 'প্রভু, এ-কথা তো আমি বলছি না, দক্ষ বলছে।'

'তুই বলছিস না!' কিঞ্চিৎ যেন আশ্বস্ত হলেন রামকৃষ্ণ।

'না। ও দক্ষের কথা। আর দক্ষও শেষকালে ধরবে শিবনাম।'

'ধরবি তো? দেখিস! ভুলিসনে।'

বালকস্বভাব রামকৃষ্ণ। অষ্টপাশ আর তিন গুণের বাইরে।

ছোটো ছেলে শুধু তার মাকে ডাকে। রামকৃষ্ণেরও তাই। ঈশ্বরকে ডাকাই তাঁর পূজা। শুধু ঈশ্বরের নাম করাই তাঁর সাধন-ভজন।

এবার বালগোপাল হয়েছেন রামকৃষ্ণ।

কামারহাটীর অঘোরমণি, বাষট্টি বছরের বুড়ি। গোপাল-মন্ত্রে দীক্ষা নিয়েছে। বিশ্বের যিনি অধীশ্বর তাকে ছোট্ট শিশুরূপে, সন্তানরূপে বুকের মধ্যে আকর্ষণ করেছে। মাতৃস্নেহাতুর নিষ্কিঞ্চন শিশু।

রাত তিনটের সময় জপে বসে অঘোরমণি।

সেদিন জপে বসেছে, হঠাৎ কে এসে বসলো তার পাশটিতে। গা কাঁটা দিয়ে উঠলো। কে, কে তুমি? চমকে চোখ চেয়ে দেখলো—এ কি, এ যে

সেই দক্ষিণেশ্বরের সাধু! রামকৃষ্ণ! মুখে সেই আনন্দ ভরা শিশুর হাসি, এতো রাতে এখানে কি করে?

পাছে আবার চলে যান, সহসা নিজের হাত বাড়িয়ে ধরলো রামকৃষ্ণের বাঁ হাত। অঘটন ঘটে গেলো তক্ষুণি। প্রৌঢ় রামকৃষ্ণ চকিতে একটি দশমাসের শিশু হয়ে গেলো। শিশু হয়েই হামা দিয়ে একেবারে অঘোরমণির বুকের কাছে চলে এলো। হাত তুলে মুখের দিকে তাকিয়ে বললো, 'মা গো, ননী দে।'

অঘোরমণি দিশাহারা হয়ে গেলো। কেঁদে উঠলো অঝোরে। বললো, 'বাবা, আমি কাঙালিনী। চির দুঃখিনী। ননী কোথা পাবো? আমি খুদ খাই, পাতা কুড়োই। আজ আনি তো কাল খাই। ক্ষীর-সর-ননী আমি কোথায় পাবো, বাবা!'

ওসব শোনবার মতো ছেলে নয় গোপাল। অঘোরমণির হাত থেকে জপের মালা কেড়ে নিলো, আঁচল টানতে লাগলো সজোরে। বায়না ধরা অবুঝ ছেলের মতো বললো, 'ওসব আমি জানি না। খেতে দিতে না পারিস তো মা হয়েছিস কেন, খেতে দিতে হবে। মা হয়ে সন্তানকে তুই অনাহারী রাখবি?'

তখন কি করে, শিকে থেকে নারকেল নাড়ু পেড়ে আনলো অঘোরমণি। গোপালের ছোটো হাতখানি ভরে দিলো। বললো, 'বাবা গোপাল, এ বাসি নাড়ু। তোমাকে দিতে বুক ফেটে যাচ্ছে।'

কিসের বাসি নাড়ু। তৃপ্তি করে তাই খেতে লাগলো গোপাল। গোপালবেশী রামকৃষ্ণ।

সকাল হতেই অঘোরমণি ছুটলো দক্ষিণেশ্বরে।

গোপাল! গোপাল! মুখে শুধু এই স্নেহার্দ্র আকুলতা।

ঘরে ঢুকে পড়লো, কোনো ভ্রূক্ষেপ নেই, বসলো রামকৃষ্ণের পাশ ঘেঁষে। মুখে শুধু সেই বিগলিত কান্না: গোপাল! গোপাল!

ভাবাবেশে রামকৃষ্ণ অঘোরমণির কোলে চড়ে বসলেন। বাষট্টি বছরের বুড়ির কোলে আটচল্লিশ বছরের প্রৌঢ়।

আসলে যশোদার কোলে গোপাল।

ঈশ্বর সন্তানরূপে অবতীর্ণ। শিশুরূপে অবতীর্ণ।

হে ঈশ্বর, শিশুর মতো সরল করো, সহজ করো, স্বচ্ছ করো। নির্মল করো, নিরাময় করো। তোমার খেলার সঙ্গী করে নাও। রিক্ত করো, যাতে মুক্তির আনন্দে খেলতে পারি তোমার সঙ্গে।

ছোটো ছেলেটি হলেই তো তুমি আমাকে ধরবে। আমার ভার নেবে। আর তুমি যদি আমাকে ধরো, আমার ভার নাও, তবে আর আমার ভাবনা কি! আমাকে তখন পায় কে?

## শ্রীরামকৃষ্ণ ও বিদ্যাসাগর

'তুমি ঈশ্বর দেখতে চাও? আমি তোমাকে এখনি দেখিয়ে দিতে পারি।' বললেন শ্রীরামকৃষ্ণ: 'গুণদর্শনই ঈশ্বরদর্শন।'

শুধু গুণ দেখো। যে পরিমাণে গুণ বিকশিত, সেই পরিমাণে ঈশ্বর প্রকাশিত। জল কোথাও ধানের শিষে শিশির বিন্দু, কোথাও গেড়েডোবা, কোথাও সরোবর-দীঘি, কোথাও হ্রদ, কোথাও নদী, কোথাও সমুদ্র। জল দেখো। কোনোখানে প্রদীপ, কোনোখানে মশাল, কোনোখানে বা আবার দাবানল। আগুন দেখো।

যেখানেই গুণ দেখেন, সেখানেই মাথা নোয়ান ঠাকুর। সে বীণকার মহেশ সরকারই হোক বা বিদ্যার সাগর বিদ্যাসাগরই হোক।

কাশীতে এসেছেন। মথুরবাবুকে বললেন, 'মহেশের বীণা শুনবো।'

কোনো একটা এঁদো বিশ্রী গলিতে মহেশের বাসা। সেখানে মথুরবাবুর গুরু শ্রীরামকৃষ্ণ গেলে মথুরবাবুর মান থাকে না। তাই মথুরবাবু বললেন, 'বেশ তো, খবর পাঠাই মহেশকে, আমার বৈঠকখানায়ই সে আসর জমাক।'

মথুরবাবুর নিমন্ত্রণ পেলে মহেশ কৃতার্থ হয়ে যাবে।

কিন্তু ঠাকুর থ বনে গেলেন। বললেন, 'সে কী কথা? মহেশ কেন আসতে যাবে? আমি যাবো তার বাড়ি। তার বাড়ি তো এখন তীর্থ, সেখানে স্বয়ং সরস্বতীর আবির্ভাব। আমি সেখানে গিয়ে আমার প্রণাম

রেখে আসবো। সেখানে তার বাজনাই তো শুনবো না, দেখবো বীণাপাণিকে। সে আসবে না। আমি যাবো। আমিই পিপাসু। আমিই তীর্থঙ্কর।'

তাই সেদিন বললেন মাস্টারমশাইকে, 'আমার বিদ্যাসাগরকে দেখতে বড়ো সাধ হয়। একদিন নিয়ে যাবে তার কাছে?'

কতো গুণ! কতো দয়া!

একটা ঝাঁকামুটে কলেরা হয়ে পড়ে আছে রাস্তায়, তাকে কোলে করে নিজের বাড়িতে নিয়ে এসেছে চিকিৎসার জন্য! বাছুরেরা মায়ের দুধ পায় না দেখে বন্ধ করেছে দুধ খাওয়া। ঘোড়ার কষ্ট দেখে চড়ে না আর ঘোড়ার গাড়ি। মায়ের ইচ্ছা-পুরণ করতে সাঁতরে পার হলো দামোদর। কর্তৃপক্ষের সঙ্গে মতের অনৈক্য হতেই এক কথায় ছেড়ে দিলো চাকরি, কলেজের প্রধান অধ্যক্ষের কাজ। আর কতোবড়ো পণ্ডিত, বিদ্যায় কি অগাধ অনুরাগ!

বিদ্যাই তো সব! বিদ্যা থেকেই ভক্তি, দয়া, শ্রদ্ধা, প্রেম। বিদ্যা থেকেই বিনয়, অনহঙ্কার, শরণাগতি। বিদ্যাই ঈশ্বর মন্দিরে শেষ তোরণ।

বিদ্যাসাগরের কাছে এলেন মাস্টারমশাই। বললেন, 'দক্ষিণেশ্বরের পরমহংস আপনার সঙ্গে দেখা করতে আসতে চান।'

'পরমহংস?' বিদ্যাসাগর অবাক মানলেন। 'কেমনতরো পরমহংস? গেরুয়া-টেরুয়া পরে নাকি?'

মাস্টারমশাই বললেন, 'আজ্ঞে না। সে এক আশ্চর্য পুরুষ। সন্ন্যাসী হয়েও সংসারী, আবার সংসারী হয়েও সন্ন্যাসীর শিরোমণি। লালপেড়ে কাপড় পরেন, গায়ে জামা রাখেন, পায়ে বার্নিস করা চটি জুতো। গাছতলায় ধুলোমাটিতে পড়ে থাকেন না, রাসমণির কালী-বাড়িতে একটি ঘরের মধ্যে বাস করেন, তক্তাপোশে বিছানা পেতে দিব্যি মশারী খাটিয়ে শোন্—'

'তাহলে বৈশিষ্ট্য কি?'

'একেবারে বালকের মতো। ঈশ্বর বই আর কিছু জানেন না, সর্বক্ষণ মা-নামে মাতোয়ারা।'

'নিয়ে এসো একদিন।'

খালের পোল পেরিয়ে শ্যামবাজার হয়ে আমহার্স্ট স্ট্রীটে পড়েছে ঘোড়ার গাড়ি। এবার পড়বে বাদুড়বাগান। এর পরেই বিদ্যার সমুদ্র।

ভাবাবেশ হলো ঠাকুরের। এখন আর অন্যকথা বলো না, শুধু বিদ্যার কথা বলো। যে জ্ঞান ঈশ্বরের দিকে টেনে নিয়ে যায়, অক্ষয় পুরুষকে জানতে শেখায়, সেই বিদ্যা।

ফটক পেরিয়ে বাড়িতে ঢুকছেন, হঠাৎ বলে উঠলেন, 'জামার বোতাম খোলা রয়েছে, এতে কোনো দোষ হবে না?'

'না, দোষ হবে না।' বললেন মাস্টারমশাই, 'আপনার কিছুতে দোষ নেই। আপনার দরকার নেই বোতামে।'

'নেই!' নিশ্চিন্ত হলেন ঠাকুর।

এই বিদ্যাসাগর! পরনে থান কাপড়, পায়ে চটি জুতো, গায়ে হাতকাটা ফ্লানেলের জামা। প্রসন্ন প্রশস্ত মুখ, উন্নত ললাট, শুভ্র দাঁত। খর্বদেহ সংহত তেজঃপুঞ্জ।

বিদ্যাসাগরকে দেখেই ঠাকুর বলে উঠলেন, 'তুমি তো সিদ্ধ গো।

'আমি সিদ্ধ?' থমকে গেলেন বিদ্যাসাগর। 'কৈ, আমি তো সাধন-ভজন করি না, মঠে-মন্দিরে যাই না, ঘুরি না তীর্থে ঘাটে, আমি—আমি সিদ্ধ হলাম কি করে?'

ঠাকুর বললেন, 'সিদ্ধ হতে হলে সাধন-ভাজন করতে হয় না, যেতে হয় না মঠে মন্দিরে।'

'তবে?'

'সিদ্ধ হলে কি হয়? আলু-পটল যখন সিদ্ধ হয় তখন কি হয়?' সহাস্য বয়ানে জিগ্যেস করলেন ঠাকুর, 'বলো কি হয়? নরম হয়। তোমার হৃদয়ও পর-দুঃখে দ্রবীভূত হয়েছে। তুমি নরম হয়েছো। সুতরাং তুমি সিদ্ধ।'

পরও যা পরমও তাই। তুমি পরের দুঃখে কাঁদছো, তার মানে তুমি ঈশ্বরের দুঃখে কাঁদছো। নইলে যে সত্যি পর, তার মধ্যে তুমি তোমার

আপনজনকে দেখছো কি করে ? যে আর্ত সেই তোমার পরমাত্মীয়, তোমার ঈশ্বর। পরোপকারই ঈশ্বর সাধনা।

'কিন্তু জানেন', বললেন বিদ্যাসাগর, 'কলাই বাটা সিদ্ধ হলে শক্ত হয়ে যায়।'

ঠাকুর হাসলেন। বললেন, 'তুমি কি বাটা ডাল ? তুমি আস্ত ডাল। তুমি একটা গোটা মানুষ। যারা শুধু পণ্ডিত তারাই দরকচাপড়া। যেমন খুব উঁচুতে উঠেও শকুনের ভাগাড়ের দিকে নজর তেমনি শুধু-পণ্ডিতগুলো উঁচুতে উঠেও বিষয়েই আবদ্ধ। কিন্তু তুমি তো শুকনো ডাঙা নও, তুমি সাগর। শুষ্ক পণ্ডিত নও, তুমি বিদ্যার অম্বুনিধি। বিদ্যা থেকেই দয়া, বিদ্যা থেকেই ভক্তি, বিদ্যা থেকেই বৈরাগ্য।'

একঘর লোক শুনছে মুগ্ধ হয়ে !

'তাই', বললেন ঠাকুর, 'আজ বড়ো আনন্দের দিন। আজ সাগরে এসে মিললাম। এতোদিন শুধু খাল-বিল, নদ-নদীই দেখেছি, আজ আমার সমুদ্র দর্শন।'

'সাগরে যখন এসে মিললেন', বললেন বিদ্যাসাগর, 'তখন কিছু লোনা জল নিয়ে যান।'

'লোনা জল কেন ? তুমি ক্ষীর-সমুদ্র।'

আর তুমি ? তুমি অমৃতের পারাবার। গুণী না হলে কি গুণ দেখে ? ভালো না হলে কি ভালো বলে ?

'তোমার মধ্যে দেখছি আমি ঈশ্বরের শ্রী, সমস্ত রূপিণী বিদ্যামূর্তি।'

আসলে মানুষের শুধু দুটো দুঃখ। এক দুঃখের নাম অহঙ্কার, আরেক দুঃখের নাম পরশ্রীকাতরতা।

ঠাকুর বললেন, 'অহঙ্কার যখনই মনে এই জিজ্ঞাসা আনবে তখনই জাগবে দীনতা। অহঙ্কারের উৎখাত হবে।'

যদু মল্লিক বললো, 'তুমি হরি-হরি করতে পারো, আমি কেন টাকা-টাকা করতে পারবো না ? টাকার মধ্যে কি ঈশ্বর নেই ?'

ঠাকুর বললেন, 'বল্ ঈশ্বরের টাকা তোর টাকা নয়। তোকে অবলম্বন

করে ঈশ্বর বিত্তরূপে প্রকাশিত হয়েছেন। তাই এ তোর কৃতিত্ব নয়, এ ঈশ্বরের কৃপা। যখন নিজের সাফল্যে ঔজ্জ্বল্যে তাঁর কৃপা দেখবি, তখন আর কিসের অহঙ্কার?'

তেমনি পরশ্রী মানে পরমের শ্রী। পরমের শ্রীকে দেখে কি কেউ কাতর হয়? এক আকাশ তারা বা এক মাঠ ফুল কি মানুষকে দুঃখিত করে? কখনো না—উল্লসিত করে। গহন পার্বত্য অরণ্যে একটি কলস্বরা নির্ঝরিণী, আবিষ্কার করলে মানুষ করতালি দিয়ে ওঠে। ভোরে-জাগা এক গাছ পাখির কাকলি শুনে কুল-ভাঙা গান জাগে হৃদয়ে। কোথাও তিনি বিত্তের শ্রী, বিদ্যার শ্রী, শক্তির শ্রী, দীপ্তির শ্রী হয়ে বিরাজ করছেন। তাই পরশ্রীতে কাতর না হয়ে আনন্দিত হও। পরশ্রী-কাতর নয় পরশ্রী-আনন্দিত।

'তাই যদু মল্লিকের মধ্যে আমি টাকা দেখি না, বৈভবরূপী বিভুকে দেখি। শ্রী দর্শনই ব্রহ্মদর্শন।'

'কী ব্রহ্ম?' জিগ্যেস করলেন বিদ্যাসাগর।

'ঐটিই মজা।' বললেন ঠাকুর, 'আর সব বস্তু মুখে আনা যায় কিন্তু ব্রহ্ম অনুচ্ছিষ্ট।'

'আর সব বস্তু মুখে বর্ণনা করা যায় কিন্তু ব্রহ্ম অবর্ণনীয়। কোনো রসনার সাধ্য নেই তার স্বাদের ব্যাখ্যা করে। তার সংজ্ঞা দেয় বা তার রূপরীতি জানায়-বোঝায়। সব তন্ত্র-মন্ত্র, শাস্ত্র-দর্শন এঁটো হয়ে গিয়েছে, তার মানে মুখে পড়া হয়েছে, বলা হয়েছে, নির্ণয়-নিরূপণ হয়েছে। কিন্তু ব্রহ্ম অনুচ্চারিত, অকথিত, অনিরূপিত। ব্রহ্ম অনুচ্ছিষ্ট।'

যে বোঝাবার নয় তাকে বোঝানো। যাকে রসনায় আনবার নয় তাকে বসানো হলো হৃদয়ে।

'কিছু খাবার দিলে কি ইনি খাবেন?' অনুচ্চ স্বরে মাস্টারমশাইকে জিগ্যেস করলেন বিদ্যাসাগর।

শুনতে পেয়েছেন ঠাকুর। সরল খুশিতে বলে উঠলেন: 'দাও না।'

ব্যস্ত হয়ে বিদ্যাসাগর অন্তঃপুরে ঢুকলেন। নিয়ে এলেন একথালা মিষ্টি। বললেন, 'এ খাবার বর্ধমান থেকে এসেছে।'

'যেখান থেকেই আসুক, মধুর সব সময়েই মধুর।' ঠাকুর হাত বাড়িয়ে নিলেন সেই থালা।

বিদ্যাসাগর বললেন, 'তাহলে আপনি বলছেন ঈশ্বর কাউকে বেশী শক্তি কাউকে কম শক্তি দিয়েছেন ?'

'নিশ্চয়ই'। খেতে খেতে বলছেন ঠাকুর : 'তাঁর যেখানে যেমন খুশি। পিঁপড়েতেও শক্তি আবার হাতিতেও শক্তি। একজন পালিয়ে যায়, আরেকজন হারিয়ে দেয়। নইলে তোমার কাছে আসি কেন ? অন্যের তুলনায় তোমার দয়া বেশী, বিদ্যা বেশী, হৃদয় বেশী—তাই। নইলে তোমার তো আর শিং বেরোয়নি বা লেজ গজায়নি। আকাশের দিকে তাকাই কেন ? না, সেই তো বৃহতের শেষ সীমা।'

ঠাকুর থামলেন। একটু হেসে বললেন, 'এ-সব যা বলছি, কিছুই অজানা নয়। তবে কি জানো ? তোমার খবর নেই। বরুণের ভাণ্ডারে কতো কি রত্ন আছে তা বরুণ রাজাই জানে না।

'অনেক বাবু আছেন যাঁরা বাড়ির চাকর-বাকরেরই নাম জানেন না, বলতে পারেন না বাড়িতে কোথায় কি জিনিস আছে। আজে বাজে জিনিস নয়, এমন কি দামী দামী জিনিস। যার জিনিস নেই সে গরীব নয়, যার জিনিস থেকেও জিনিসের জ্ঞান নেই সে-ই যথার্থ গরীব।'

ঠাকুরের খাওয়া হলো।

ঠাকুর বললেন, 'একবার যাবে রাসমণির বাগান দেখতে ?'

'যাবো বৈ কি।' বিদ্যাসাগর কৃতজ্ঞ-কণ্ঠে বললেন, 'আপনি এলেন আর আমি যাবো না ?'

ঠাকুর ছি ছি করে উঠলেন। বললেন, 'আমার কাছে নয়, আমি অণুর অণু, রেণুর রেণু। যাবে গঙ্গাতীরে রাসমণির বাগান দেখতে।'

'সেকি কথা ?'

'ওহে আমি হচ্ছি জেলে ডিঙি। খাল-বিলেও যেতে পারি, বড়ো নদীতেও যেতে পারি।' বললেন ঠাকুর, 'আর তুমি হচ্ছো জাহাজ। কি জানি, যদি যেতে গিয়ে চড়ায় ঠেকে যাও।'

'না, ঠেকবো কেন? এখন তো ভরা বর্ষা।'

'হ্যাঁ, যদি নবানুরাগের বর্ষা নামে তাহলে আর ভয় নেই। তখন সর্বত্র উত্তাল-জলের উচ্ছলতা। তখন সব চড়া সব অহং-ঢিপি জলে ডোবা। তখন নেই আর মান-অপমান, নেই আর আমি-তুমি। তখন সব একাকার।'

ঠাকুর উঠলেন। বিদ্যাসাগর এগিয়ে দিলেন তাঁকে। প্রণাম করলেন।

ঠাকুর বললেন, 'যদি জানলে ভালোবাসা এসেছে তখনই জানবে ঈশ্বর এসেছেন।'

## শ্রীরামকৃষ্ণ ও মহর্ষি দেবেন্দ্রনাথ

'শুনেছি দেবেন ঠাকুর ঈশ্বরচিন্তা করে।' মথুরবাবুকে বলেন শ্রীরামকৃষ্ণ, 'তাকে ভারী দেখতে সাধ হয়। তার বাড়িতে নিয়ে যাবে একদিন?'

'নিয়ে যাবো।' এক কথায় রাজি হলেন মথুরবাবু।

'তোমার সঙ্গে তার আলাপ আছে?'

'বাঃ, আমরা যে একসঙ্গে পড়েছি হিন্দু কলেজে। একসঙ্গে মানে এক ক্লাসে।' মথুরবাবু বলেন, 'তার সঙ্গে আমার খুব জানাশোনা।'

'তবে একদিন নিয়ে চলো সঙ্গে করে।' শ্রীরামকৃষ্ণের কণ্ঠে ঝরে পড়লো ব্যাকুলতা।

'ঢাল নেই তলোয়ার নেই নিধিরাম সর্দার—তুমি সেখানে যাবে কি। কতোবড়ো রাজপ্রাসাদের মতো বাড়ি। তার বাবা দ্বারকানাথ ঠাকুরের রাজতুল্য বিত্ত। বলতেই বলে প্রিন্স দ্বারকানাথ। কতো তাদের জাঁকজমক, কতো তাদের বোলবোলা। তোমাকে সেখানে কে পুঁছবে? দ্বারকানাথ নেই কিন্তু তাঁর বড়ো ছেলে দেবেন্দ্রনাথ তাঁরই মতো হাঁকডেকে লোক। জানো, ব্যবসা করে অনেক টাকা লোকসান দেন দ্বারকানাথ, পাহাড়প্রমাণ ঋণ রেখে যান ছেলের ঘাড়ে। দেবেন্দ্রনাথ শেষ ক্রান্তি পর্যন্ত সেই ঋণ শোধ করে দিয়েছে।

'কলেজে পড়া কৃতবিদ্য ব্যক্তি। কতোবড়ো কর্মী, কতো মহৎ

প্রতিষ্ঠানের সঙ্গে সংযুক্ত। হিন্দুধর্ম ও সংস্কৃতি স্বদেশের উন্নতির পথে অন্তরায়—এই আন্দোলন চালাচ্ছে ইংরেজ শিক্ষক আর তারই অন্ধস্রোতে গা ভাসিয়েছে উগ্রপন্থী ছাত্রের দল। তারই বিরুদ্ধে রুখে দাঁড়ালো। অগ্রণী এই দেবেন্দ্রনাথ। নিজের ধর্মে অনাস্থা, নিজের সংস্কৃতির প্রতি অশ্রদ্ধা ও পশ্চিমকে অনুকরণ করবার লালসার বিরুদ্ধে তার অভিযান। তারই জন্যে রামমোহন রায় ব্রাহ্মধর্ম প্রবর্তন করলেন আর তার প্রধান ব্যাখ্যাতা দেবেন্দ্রনাথ। ব্রাহ্মধর্ম তো হিন্দুধর্মের বিরোধী বা বিসম্বাদী নয়, আসলে তা হিন্দুধর্মেরই সার, নির্যাস।

'এ নিয়ে দেবেন্দ্রনাথের কতো লেখা কতো বক্তৃতা।'

'আমি অতোশত জানতে চাই না।' বলছেন শ্রীরামকৃষ্ণ, 'সে ঈশ্বরভক্ত তো?'

'সে ঈশ্বরে শরণাগত! ঈশ্বর বই সে আর কিছু জানে না জীবনে। সে একটি অনির্বাণ ভক্তির প্রদীপ জ্বালিয়ে রেখেছে। সে প্রদীপে শুধু আলোই নয় দাহও আছে। দুঃখ-দুর্দিনের দাহ কিন্তু সত্যের আলো।

'যে এই দীপ জ্বালায় সে আর ঘুমুতে পারে না। সেই দীপই তাকে জাগিয়ে রাখে। জাগিয়ে রাখে সতর্ক প্রহরায়। দুর্যোগের ঝোড়ো হাওয়ায় তা না নিবে যায় অকস্মাৎ, আলস্যে ঔদাসীন্যে না স্তিমিত হয়। আর কোনো ভার ভার নয় যেমন এই দীপরক্ষার ভার। তাতে যোগাও নিষ্ঠার তেল, উস্কে দাও উৎসাহের কাঠি দিয়ে, আর তাকে ঘিরে রাখো তোমার বিশ্বাসের দেয়াল দিয়ে। তাই ঘোর কষ্টের দিনে আত্মীয় গেলো, সমাজ গেলো, বিত্ত গেলো, প্রভুত্ব গেলো, নিন্দায় ছেয়ে গেলো দশদিক, ধনী-মানী বন্ধু-স্বজন, সহায়-সম্বল, সব তাকে ত্যাগ করলো, তবু দীপের অকম্প শিখা নিবতে দিলো না কিছুতেই। সেই শিখাকে বুকে করে লোকালয় ছেড়ে ঘুরতে লাগলো অরণ্যে-পর্বতে। সেই আলোকে দেখতে লাগলো রুদ্রের প্রসন্ন মুখ। যিনি ভয়ের ভয় ভীষণের ভীষণ, তাঁর বজ্রমুষ্টির অন্তরালে খুঁজে নিয়েছে বরাভয়ের অমৃত।'

'রাজার ছেলে ঋষি—এমন মহাপুরুষকে দেখবো না স্বচক্ষে?'

'কিন্তু তোমাকে পাত্তা দিলে তো!'

—সংসারসক্ত বিষয়-মত্ত লোক বিষয় পেয়েও কেন মনে যথার্থ সুখ পায় না? যে জিনিসের উপর আমাদের সবচেয়ে বেশী মমতা, বেশী আকর্ষণ, যার বিনাশ বা বিচ্ছেদের কল্পনাতেও আমাদের দুঃসহ কষ্ট তা থেকেই কেন আমরা সর্বাগ্রেই বঞ্চিত হই? কেনই বা পার্থিব সুখ অনর্থক ও অকিঞ্চিৎকর বলে মনে হয়? কেন মনে হয় একটা উৎকৃষ্টতর সুখ কোথাও আছে। নইলে, কেন—কেন তবু আমাদের ভোগস্পৃহা? এই সব সিদ্ধান্ত করতে গেলে মনে হয় ঈশ্বর এমন বিধান করেছেন যে, শুধু তাঁতেই আমাদের আসল সুখ। শুধু তিনিই সমস্ত তৃপ্তির হেতু। যতোক্ষণ আমরা তাঁকে চোখের সামনে রাখি, তাঁর ইচ্ছার অনুগত হয়ে কাজ করি ততোক্ষণই আমাদের যথার্থ আনন্দ।

আরো কী বলছেন শোনো।

—আমরা ক্ষুদ্র জীব হয়ে যে ঈশ্বরকে জানবার অধিকারী হয়েছি এই আমাদের সর্বোত্তম সৌভাগ্য। কিন্তু এই মহত্তম অধিকারের উপযুক্ত হতে হলে আমাদের সর্বভাবে পবিত্র হতে হবে। যেমন ভদ্র সমাজের উপযুক্ত হবার জন্য ভদ্র হতে হয়, সাধুর সঙ্গে বসবাসের জন্য সাধু হতে হয় তেমনি সেই পবিত্র-স্বরূপের সান্নিধ্য পেতে হলে পবিত্র হওয়া চাই। বাহ্যিক সাধুভাব প্রকাশ করতে পারলে সাধুর সঙ্গে কখনো-কখনো বিনয় রক্ষা করা যায় বটে কিন্তু পরমেশ্বরের সকাশে সেরূপ হবার নয়। সর্বান্তর্যামী পরমেশ্বরের কাছে বিনয় রক্ষা করতে গেলে মন, বাক্য ও কার্য যুগপৎ পবিত্র রাখা দরকার।

'তবে? এমন সুন্দর যার কথা, এমন গভীর যার ঈশ্বর অনুভব, চলো, তাকে দেখে আসি দু'চোখ ভরে। তাকে দেখে আসাও পুণ্য।'

'যদি তোমাকে ঢুকতে না দেয় বাড়িতে? তুমি কোথাকার কে এক হেঁজিপেঁজি লোক—'মথুরবাবু নিরস্ত করতে চাইলেন।

হাসলেন শ্রীরামকৃষ্ণ: 'যদি ঢুকতে না দেয় ফিরে আসবো। অন্তত দেখে আসবো তো বাড়িটা। তার বাড়িটাই তো তীর্থ।' তারপর বললেন

আশ্বাসের সুরে, 'তা হয় না। পারবে না আমাকে ফিরিয়ে দিতে। যদি শোনে আমি ও ঈশ্বর-ঈশ্বর করি—কাছে ডেকে নেবে হাত বাড়িয়ে, আনন্দের কথা শোনাবে।'

নিয়ে গেলেন মথুরবাবু। একেবারে দেবেন্দ্রনাথের কামরায়।

'চিনতে পারো?'

'আরে, মথুর না? চেহারাটা একটু বদলেছে দেখছি। ভুঁড়ি হয়েছে।' হাসির রেখাটুকু মিলিয়ে যেতেই উৎসুক চোখে জিগ্যেস করলেন দেবেন্দ্রনাথ: 'ইনি কে?'

'ইনি ঈশ্বর-ঈশ্বর করে পাগল। তোমাকে দেখতে এসেছেন।'

কে কাকে দেখে!

তন্ময় হয়ে তাকিয়ে রইলেন দেবেন্দ্রনাথ।

'দেখি তোমার গা।' মুখভাবে প্রসন্ন বন্ধুতা, সহজ সুরে বললেন শ্রীরামকৃষ্ণ। আশ্চর্য, পারলেন বলতে। এতোটুকু কুণ্ঠা হলো না। আরো আশ্চর্য দেবেন্দ্রনাথের ব্যবহার। অনায়াসে তিনি গায়ের জামা তুলে ধরলেন।

শ্রীরামকৃষ্ণ দেখলেন দেবেন্দ্রনাথের গায়ের রং গৌর, তার উপর এক-রাশ সিঁদুর ছড়ানো।

তার মানেই দেবেন্দ্রনাথের দিব্যভাব উপস্থিত। তিনি এসেছেন ঈশ্বর-সান্নিধ্যে। আগুনের সামনে এসেছেন বলেই তাঁর গায়ে এই সতেজ রক্তিমা।

ঠিক লোকের কাছেই এসেছি। পাশে বসে পড়লেন শ্রীরামকৃষ্ণ বললেন, 'আমাকে কিছু বলো।'

'আমি কী বলবো!'

'না, বলো। তুমি কতোবড়ো পণ্ডিত। সমস্ত বেদ-উপনিষদ তোমার নখদর্পণে। এ পাণ্ডিত্যও তোমার প্রতি ঈশ্বরের অনুগ্রহ। বলো কিছু, শুনি। ঈশ্বরীয় কথার কি কিছু শেষ আছে? যতো বলবে ততো নতুন।'

বলতে লাগলেন দেবেন্দ্রনাথ: 'এই জগৎ যেন একটা বিরাট ঝাড় লণ্ঠন,

আর জীব হচ্ছে এক-একটি ঝাড়ের দীপ। এ জগৎ কে জানতো? ঈশ্বর মানুষ করেছেন তাঁর মহিমা প্রকাশের জন্যে। ঝাড়ের দীপ না থাকলে সব অন্ধকার, ঝাড় পর্যন্ত দেখা যায় না।'

'আরো একটু বলো।'

'ঈশ্বরের মহিমা সর্বত্র পরিব্যাপ্ত। প্রভাতে আমাদের নিমীলিত নয়ন মুক্ত হওয়া মাত্রই তাঁর চক্ষু আমাদের ওপরে স্থাপিত দেখি। আমরা যদি তাঁর জন্যে ব্যাকুল হই, যদি সরল হৃদয়ে তাঁকে প্রার্থনা করি, যদি ঈশ্বর ছাড়া আর কিছুতেই আমাদের ক্ষুধা-তৃষ্ণার নিবারণ না হয়, তবে অন্তরে-বাইরে দূরে-কাছে সকল স্থানেই তাঁর প্রকাশ দেখতে পাই। যখন নিজেকে পবিত্র করি, ঈশ্বরের কাছে মুক্ত করি হৃদয় দ্বারা, সতৃষ্ণ হয়ে অন্বেষণ করি তাঁকে, তখন গিরিগুহা, উদ্যান-কানন, নির্জন-সজন সকল কিছুই তাঁতে ভরে ওঠে।'

'এবার আপনি কিছু বলুন।' অনুরোধ করলেন দেবেন্দ্রনাথ।

'তুমি কলির জনক, তোমাকে দেখে আমার খুব আনন্দ।' ভাবময় উজ্জ্বল মুখে বললেন শ্রীরামকৃষ্ণ, 'জনক এদিক-ওদিক দু'দিক রেখে খেয়েছিলো দুধের বাটি। তুমি সংসারে থেকেও ঈশ্বরে মন রেখেছো, তুমিই তো বাহাদুর, তুমিই তো বীরপুরুষ! তাই তো তোমাকে আমার দেখতে আসা।'

'জনক একদিকে নিজের হাতে লাঙল নিয়ে চাষ করছে, আরেক দিকে দেশদেশান্তর থেকে আসা জ্ঞানপিপাসুদের ব্রহ্মজ্ঞান শিক্ষা দিচ্ছে।'

'আরো একটু বলুন।'

'এক হাতে কাজ করো আর এক হাতে ঈশ্বরকে ধরে থাকো। কাজ শেষ হলে দু'হাতে ঈশ্বরকে ধরবে।'

'যুদ্ধ যখন করতেই হবে, সংসারীদের বলি, কেল্লায় মানে সংসারে থেকেই যুদ্ধ করা সহজ। মাঠে দাঁড়িয়ে, মানে সংসার ছেড়ে এসে যুদ্ধ করার অনেক বিপদ। যদি খেতে না পাও ঈশ্বর-টিশ্বর সব ঘুরে যাবে।

'যা চাও তাও তাই কাছে রয়েছে। অথচ লোকে নানা জায়গায় ঘুরে বেড়ায়। ব্যস্তবাগীশ লোক কাছের জিনিসও দেখতে পায় না। একজন

গামছা খুঁজে খুঁজে তারপর দেখে কাঁধেই রয়েছে। আরেকজন, শোনোনি বুঝি, তামাক খাবে বলে অনেক রাত্রে এক প্রতিবেশীর বাড়ি টিকে ধরাতে গেছে। কিন্তু তারা তখন সব ঘুমিয়ে। অনেকক্ষণ ধরে দরজা ঠেলাঠেলি করায় একজন বেরিয়ে এসে জিগ্যেস করলো—কি গো, এতো রাত্রে কি মনে করে? তখন সেই লোক বললো, আরে ভাই, জানো তো তামাকের নেশা আছে, তাই এই টিকেখানা ধরাবো বলে এসেছি। দেশলাই আছে? তখন প্রতিবেশী বললো—বাঃ, তুমি তো বেশ লোক। এতো রাত্রে দোর ঠেলাঠেলি করে আমাদের ঘুম ভাঙালে। তোমার হাতেই তো লণ্ঠন।'

দেবেন্দ্রনাথ ঠাকুর ব্রাহ্মোৎসবে শ্রীরামকৃষ্ণকে নিমন্ত্রণ করলেন, 'আপনাকে আসতে হবে আমাদের উৎসবে।'

'সে ঈশ্বরের ইচ্ছা। দেখছো তো আমার অবস্থা।' বেশবাসের দিকে ইঙ্গিত করলেন: 'কখন কীভাবে তিনি রাখেন কিছু ঠিক নেই।'

'বেশ তো, ধুতি আর উড়ুনি পরে আসবেন। জামা-টামা নাই পরলেন। আপনাকে কেউ কিছু বললে আমার কষ্ট হবে।'

'তা পারবো না। আমি পারবো না বাবু হতে।'

মথুরবাবু আর দেবেন্দ্রনাথ হাসতে লাগলেন।

দেবেন্দ্রনাথ তখন আছেন গঙ্গার উপর নৌকায়, উত্তেজিত ঝড়ের মতো তাঁর নিভৃতকক্ষে ঢুকে পড়লো নরেন। জিগ্যেস করলো, 'আপনি দেখেছেন ঈশ্বরকে?'

'আমি?' অভিভূতের মতো তাকালেন দেবেন্দ্রনাথ।

'দেখলে আপনিই তো দেখবেন। আপনি বর্তমান বাংলার সর্বশ্রেষ্ঠ ধর্মগুরু।' প্রগাঢ়স্বরে বললো নরেন, 'আপনি মহর্ষি।'

'কিন্তু আমি দেখলে তোমার লাভ কি?' বললেন মহর্ষি, 'তোমাকে নিজে দেখতে হবে।'

'কোত্থেকে দেখবো?' বিশাল চোখে তাকিয়ে রইলো নরেন।

'দেখবে, দেখবে—তোমার এমন যোগীচক্ষু, তুমি দেখবে না?'

'যোগীচক্ষু দিয়ে আমি কী করবো ? আমি চর্মচক্ষে দেখতে চাই ঈশ্বর। আর, এক্ষুণি—এক্ষুণি। দেরী করবার আমার সময় নেই। তোমরা কেউ যদি ঈশ্বরকে দেখে থাকো, আমাকে দেখিয়ে দাও। একজন পারলে কেন আরেকজন পারবে না ?'

পারো, কেউ পারো দেখতে ?

আমি পারি।

তুমি পারো, কে তুমি ?

আমি কেউ না, কিছু না। আমি মুখখু গেঁয়ো পুজুরী বামুন। আমি দক্ষিণেশ্বরে থাকি। তুই আয় আমার কাছে। আমি কতোদিন ধরে তোর জন্যে পথ চেয়ে বসে আছি। তোকে আমি দেখাবো ঈশ্বর।

## শ্রীরামকৃষ্ণ ও শিবনাথ শাস্ত্রী

বিদ্যাসাগরের স্কুলে ভর্তি হয়েছে শিবনাথ। ন-দশ বছর বয়স, নাদুস-নুদুস চেহারা। বাপ-মা ডাকে ভোঁদড় বলে।

স্কুলে কী-একটা দুষ্টুমি করেছে শিবনাথ। ধরা পড়ে গিয়েছে। স্বয়ং বিদ্যাসাগরই ধরেছেন, 'এসো আমার ঘরে।'

ভয়ে কাঁপতে কাঁপতে শিবনাথ বিদ্যাসাগরের ঘরে এসে ঢুকলো। কোণে দাঁড় করালেন। একটা পাতলা পেপার কাটার দিয়ে পেটের উপর মারলেন দু'ঘা।

এই শাস্তি ?

না। আরও আছে। শিবনাথের ভুঁড়ি দেখে বিদ্যাসাগরের লোভ হলো। তিনি তাঁর ডান হাতের অঙুল দুটো চিমটের মতো করে শিবনাথের ভুঁড়ির মাংস টেনে ধরলেন। আসলে এটা আদর।

মামা দ্বারকানাথ বিদ্যাভূষণের বাড়িতে থেকে পড়ে শিবনাথ। দ্বারকানাথ বিদ্যাসাগরের বন্ধু। সেই সুবাদে বিদ্যাসাগর প্রায়ই আসেন দ্বারকানাথের বাড়ি। এসেই শিবনাথের খোঁজ করেন। শিবনাথ কাছে এসে দাঁড়ালেই তার ভুঁড়িতে চিমটি কাটেন।

'পালা! পালা! বিদ্যেসাগর এসেছে।'

শিবনাথের কানে এ খবর পৌঁছোলেই সে হাওয়া হয়ে যেতো।

পিসতুতো ভাই রামযাদব চক্রবর্তীর সঙ্গে ঝগড়া করেছে শিবনাথ। মা গোলকমণি ছুটে এসে মাঝখানে পড়ে দু'জনের কান ধরে দু'থাবড়া মেরে ঝগড়া ভাঙিয়ে দিলেন। রামযাদব কাঁদতে কাঁদতে তার মায়ের কাছে গিয়ে নালিশ করলো: 'মামীমা—মায়ে-পোয়ে পড়ে ওরা আমায় মেরেছে।'

আর যায় কোথা! কী ব্যাপার কিছু সন্ধান না করেই রামযাদবের মা গালাগালি শুরু করলেন। সন্ধ্যার দিকে শিবনাথের বাবা হরানন্দ ভট্চাজ বাড়ি ফিরছেন, গালাগালি শুনে বোনের বাড়ি ঢুকে ব্যাপার কী জেনে নিলেন।

তাড়াতাড়ি শিবনাথকে ভাত বেড়ে দিলো মা। বললো, 'শীগগির খেয়ে চলে যা। ভট্চাজ্যি পাড়ায় যে যাত্রা হবে তাই গিয়ে শোন। সকালবেলায় ফিরিস। ততোক্ষণে কর্তার রাগ পড়ে যাবে।'

'পাজীটা কোথায়?' বাড়ি পৌঁছেই হাঁক দিলেন হরানন্দ।

রান্নাঘরের দরজার দু'কাঠ ধরে পথ আগলে দাঁড়ালেন গোলকমণি। বললেন, 'ঘরে নেই।'

হরানন্দ রান্নাঘরের দিকে এগোলেন না, উঠোনে দাঁড়িয়েই বললেন, 'দা-খানা দাও।'

'কেন, দা কেন?'

'সে কথায় কাজ কী? দাও বলছি।'

গোলকমণি দা বার করে দিলেন। দা নিয়ে চলে গেলেন হরানন্দ।

এ সুযোগে তাড়াতাড়ি আঁচিয়ে বাড়ির পিছনের দরজা দিয়ে পালালো শিবনাথ। একেবারে সেই যাত্রার আসরে।

'সব সময় ভীড়ের মধ্যে থাকবি।' বলে দিলেন গোলকমণি, 'মুখে-মাথায় কাপড় বেঁধে।'

আটটা-সাড়ে আটটা পর্যন্ত কাটলো নির্বিবাদে। শিবনাথের মনে আর ভয় ভাবনা রইলো না। আসরের বাইরে এসে বেড়াতে লাগলো।

কে যেন হঠাৎ পিছন থেকে ঘাড় চেপে ধরলো।

'কে রে?' চমকে ক্রুদ্ধ ভঙ্গীতে পিছন ফিরে তাকালো শিবনাথ। সমস্ত শরীর হিম হয়ে গেলো। যমের চেয়েও নিকট, বাবা ধরেছেন।

পিঠে দু'ঘা বসিয়ে দিলেন হরানন্দ। বললেন, 'খবরদার, কাঁদতে পারবিনে।'

অসম্ভব, সেই মার খেয়ে না কাঁদা, কান্না গিলে খাওয়া। তবু প্রাণপণ শক্তিতে চুপ করে রইলো শিবনাথ।

বাড়ি নিয়ে গিয়ে শিবনাথকে দাঁড় করালেন উঠোনে। বললেন, 'দাঁড়িয়ে থাক, নড়িসনে, আমি আসছি।'

দা দিয়ে বাঁশের ছড়ি কেটে রেখেছিলেন তাই খুঁজতে লাগলেন হরানন্দ। গোলকমণি যে সে ছড়ি পুকুরের জলে ফেলে দিয়েছেন তা আর তাঁর জানা নেই।

'ওরে পাগলা, মার খাবার জন্যে কেন দাঁড়িয়ে আছিস বোকার মতো?' আতঙ্কিত আত্মীয়ের দল সমস্বরে বললো শিবনাথকে।

শিবনাথও অটল। বললো, 'না, বাবা আমাকে দাঁড়িয়ে থাকতে বলেছেন, আমি দাঁড়িয়ে থাকবো। নড়বো না একচুল।'

আধঘণ্টা কেটে গেলো, ছড়ি না পেয়ে অন্য অস্ত্র খুঁজে বেড়াচ্ছেন হরানন্দ, শিবনাথ ঠায় দাঁড়িয়ে। মারবার সঙ্কল্পে হরানন্দ অটল আর পিতৃ-আজ্ঞা পালন করবে, এই বাধ্যতায় শিবনাথও সমাধিনিষ্ঠ।

অবশেষে একটা চেলাকাঠ নিয়ে উদ্যত হলেন হরানন্দ।

রামযাদবের মা—হরানন্দের দিদি, সেই এলো হন্তদন্ত হয়ে। 'ওরে কী সর্বনাশ, এই কাঠের বাড়ি মারলে ছেলে কি আর বাঁচবে?'

কার কথা কে শোনে?

রামযাদবের মা কাড়তে গেলো কাঠ, হুটোপুটি শুরু হয়ে গেলো। দিদিকে ধাক্কা মারলেন হরানন্দ, তিন-চার হাত দূরে ছিটকে পড়লো।

গোলকমণি দাঁড়িয়ে আছেন চিত্রার্পিতের মতো।

'কী দেখছো এদিকে ? ছেলে মেরে ফেলতে হয়, মেরে ফেলো। আমার চোখের সামনেই মেরে ফেলো।'

'হ্যাঁ, ফেলবোই তো।' হরানন্দের মাথায় খুন চেপেছে। যারা এগিয়ে এসেছিলো নিরস্ত করতে, মার খেয়ে পিছু হঠলো।

আর শিবনাথ ? শিবনাথ মার খেয়ে মাটিতে অজ্ঞান হয়ে পড়লো।

যখন জ্ঞান হলো, দেখলো তার বাবা ও আরও দু'জন লোক তার গায়ে তার্পিন তেল মাখিয়ে দিচ্ছেন। মা বাড়ির কাছের জঙ্গলে পড়ে আছেন।

'বাবারে, তুই কি আছিস ?' পাগলের মতো পড়ি-কি-মরি করে ছুটে এলেন গোলকমণি।

একটু সুস্থ হবার পর শিবনাথ বললো আপন মনে, 'ঝগড়া করেছিলাম, আমার দোষ হয়েছিলো। তাই বলে লঘু পাপে এই গুরুদণ্ড দেওয়া কি ঠিক হয়েছে ?'

দেখলো, হরানন্দ মাটিতে নাক ঘষে নাকে খত দিচ্ছেন।

যেমন প্রতিজ্ঞায় তেমনি অনুতাপেও ঐকান্তিক।

গ্রামের বালিকা-বিদ্যালয়ে মেয়ে পাঠাতে নিষেধ করে জমিদাররা হুকুমনামা জারি করেছেন। যে পাঠাবে তাকে একঘরে করে ছাড়বে।

'কি, এতো বড়ো স্পর্ধা!' হরানন্দ রুখে দাঁড়ালেন: 'আমার ছেলে মেয়ে পড়বে কি পড়বে না তা অন্য লোকে ঠিক করে দেবে ? অসম্ভব।'

'ওটা তো ব্রাহ্মদের স্কুল।' জমিদার তরফ পিঠে হাত বুলুতে চাইলো: 'আর আপনি একজন সনাতনপন্থী হিন্দু, সদাচারী ব্রাহ্মণ।'

'তাতে কী!' নিজের প্রতিজ্ঞায় নিশ্চল হরানন্দ, বললেন: 'তাতে মেয়ে পড়ানো না পড়ানোয় কী এসে যায় ?'

সব মেয়ে চলে গিয়েছে স্কুল ছেড়ে। শুধু দু'জন আছে খুঁটি ধরে। শিবনাথের দুই বোন। আর তৃতীয়জন – বিদ্যালয়ের পণ্ডিত।

শিবনাথ বড়ো হয়েছে, ভবানীপুরে চৌধুরীদের বাড়িতে থেকে কলেজে

পড়ছে। বাবা একখানা সরকারী কাগজ পাঠিয়েছেন, আদেশ করেছেন নিজে গিয়ে স্কুল ইনস্পেক্টর উড্রো সাহেবের হাতে দিয়ে এসো।

দরিদ্র অবস্থা, বুট জুতো কেনার সঙ্গতি নেই শিবনাথের, চটি পায়েই উড্রো সাহেবের আপিসে এসে উপস্থিত হলো শিবনাথ। কাগজখানা উড্রো সাহেবের দিকে বাড়িয়ে ধরলো। উড্রো তা নিলে না। রূঢ় কণ্ঠে জিগ্যেস করলো, 'তুমি আপিস ঘরের বাইরে জুতো ছেড়ে আসনি কেন?'

'কৈ, এ নিয়ম তো জানতাম না।'

শিবনাথ সোজা হয়ে দাঁড়ালো।

'তুমি জুতো পায়ে ঘরে ঢুকে আমাকে অপমান করেছো।' গম্ভীর হলো উড্রো: 'জুতো ছেড়ে এসো বলছি।'

'খালি পায়ে ঢুকবো?'

'হ্যাঁ, খালি পায়ে।'

'এমন অদ্ভুত কথা তো শুনিনি!' বললো শিবনাথ: 'ঘরের মধ্যে আপনার পায়ে জুতো, আপনার কেরাণীবাবুর পায়ে জুতো, আর আমিই জুতো ছাড়া হয়ে থাকবো? বেশ, আপনারা খালি-পা হোন, আমিও খালি-পা হবো।'

'আমাদের যে বুট জুতো, আর তোমার—'

'আমারটা চটি। বুট হলে আপনার মান থাকতো আর চটি বলেই আপনার মান গেছে, এ আমি মানতে প্রস্তুত নই। বললো শিবনাথ, 'জুতো জুতোই, বুটে-চটিতে কোনও তফাৎ নেই।'

'তুমি জুতো ছাড়বে কিনা বলো।' সাহেব হুমকে উঠলো।

'মাপ করবেন। পারবোনা ছাড়তে।'

'তবে যাও, তোমার চিঠিও নেবো না।'

'এই আপনার টেবিলের ওপর রইলো। নেন নেবেন, না নেন ফেলে দেবেন। আমার কাজ আমি করে গেলাম।' বলে টেবিলের উপর চিঠি রেখে শিবনাথ বেরিয়ে গেলো।

সেই শিবনাথ পৈতে ফেলে দিয়ে ব্রাহ্ম হলো। কেশব সেনের কাছে দীক্ষা নিলো।

হরানন্দ ছেলেকে তাড়িয়ে দিলেন, ভাড়াটে গুণ্ডা রাখলেন এ-মুখো হলে যেন লাঠি-পেটা করে গ্রামের বার করে দেওয়া হয়।

তবু লুকিয়ে মাঝে মাঝে এসে মায়ের পায়ের ধুলো নিয়ে যায়।

সেদিন মার কাছে বসে মুড়ি খাচ্ছে শিবনাথ।

তাই দেখে একজন স্ত্রীলোক বললো, 'ওমা, সে কী গো? মুড়ি খায়? কথা কয়? তবে কে বলে ও আমাদের মধ্যে নেই?'

পাড়ার ছোটো একটা মেয়ে ছুটে এসে খবর দিলো, লাঠিয়াল আসছে। তাড়াতাড়ি মাকে প্রণাম করে খিড়কির দোর দিয়ে পালিয়ে গেলো শিবনাথ।

দরিদ্র ব্রাহ্মণ তার ছেলেকে ঠেঙাবার জন্য মাইনে দিয়ে লাঠিয়াল রাখছে—কতোবড়ো স্বধর্মনিষ্ঠ হলে এ সম্ভব, ভাবতে অভিভূত হলো শিবনাথ। ভাবতো, বাবার এই প্রতিজ্ঞার দৃঢ়তা যদি আরও একটু বেশী হয়ে থাকতো তার মধ্যে।

বাবার ছেলে বলেই শিবনাথও বিন্দুমাত্র বিচ্যুত হলো না তার আদর্শ থেকে। দুঃখ কষ্ট লাঞ্ছনা নির্যাতন—কিছুতে না। আঠারো-উনিশ বছর তার মুখদর্শন করেননি, বাক্যালাপ করেননি, তবুও না। শিবনাথও তার নিজের বিশ্বাসে নির্বিচল।

হরানন্দ বিদ্যাসাগরকে বললেন: 'মানুষ যেমন ছেলে যমকে দেয় তেমনি ছেলে কেশবকে দিয়েছি।'

শুনে বিদ্যাসাগর কেঁদে ফেললেন।

পথে একদিন শিবনাথের সঙ্গে দেখা। 'হ্যাঁরে, তোর কেমন করে চলে?' জিগ্যেস্ করলেন বিদ্যাসাগর।

'খুব কষ্টে চলে, শুধু ক'টা স্কলারশিপের টাকা।'

তখন আবার একবার চোখ ভিজে উঠলো বিদ্যাসাগরের। একবার বাপের দুঃখে দুঃখ। আবার ছেলের কষ্টে ক্লেশ।

কিন্তু শিবনাথকে দেখে শ্রীরামকৃষ্ণের মহা আনন্দ।

'এই যে, শিবনাথ।' সহাস্যমুখে বললেন ঠাকুর, 'তুমি ভক্ত, তোমাকে দেখে ভারী আনন্দ হয়। গাঁজাখোরের স্বভাব—আরেকজন গাঁজাখোরকে দেখলে ভারী খুশি হয়।'

নিরাকারবাদী ব্রাহ্ম হলে কী হয়, শিবনাথের খুব ভালো লাগে রামকৃষ্ণকে। ধর্ম সাধনার জন্য চূড়ান্ত ক্লেশ করছেন—এতো ক্লেশ আর কেউ করেছেন বলে জানা নেই। তাছাড়া ধর্ম মানেন, সমস্ত মতবাদকেই শ্রদ্ধা করেন, সমস্ত মানুষকেই ভালোবাসেন, বুকে ধরেন। এমন লোক আর দু'টি হয় না।

একজন ব্রাহ্মভক্ত জিগ্যেস করলেন, 'মশায়, ঈশ্বর সাকার না নিরাকার?

'তাঁর ইতি করা যায় না।' বললেন রামকৃষ্ণ, 'তিনি নিরাকার, আবার সাকার। ভক্তের জন্য সাকার। যারা জ্ঞানী, যারা জগৎকে স্বপ্ন বলে দেখছে, তাদের পক্ষে নিরাকার। ভক্ত জানে আমি একটি জিনিস। তাই ভক্তের কাছে ঈশ্বর ব্যক্তি হয়ে দেখা দেন। এই ধরো না শিবনাথ, শিবনাথের দিকে প্রীতিপূর্ণ চোখে তাকালেন ঠাকুর: 'যতোক্ষণ ও সভায় আসেনি ততোক্ষণ ও নিরাকার—কতো তার নাম আর গুণের কথা রয়েছে। আর যেই সে এসে পড়লো, সাকার হয়ে উঠলো, অমনি সব কথা বন্ধ। তখন তার দর্শনেই সুখ।'

সবাইকে প্রণাম করছেন ঠাকুর। প্রণাম করতে করতে বলছেন, 'জ্ঞানীর চরণে প্রণাম, ভক্তের চরণে প্রণাম, সাকারবাদীর বিকারবাদীর চরণে প্রণাম, আগেকার ব্রাহ্মজ্ঞানীদের, ব্রাহ্মসমাজের ইদানীং ব্রহ্মজ্ঞানীদের চরণে প্রণাম।'

এক খৃষ্টান পাদ্রী বন্ধুকে নিয়ে এসেছে শিবনাথ। বললো, 'আমার এই খৃষ্টান বন্ধু আপনাকে দেখতে এসেছেন।'

ঠাকুর অমনি প্রণত হয়ে মাটিতে মাথা ঠেকিয়ে বললেন, 'যীশু খৃষ্টের চরণে আমার শত শত প্রণাম।'

'যীশুকে যে আপনি প্রণাম করছেন তাঁকে আপনি কী মনে করেন?' পাদ্রী প্রশ্ন করলো।

'ঈশ্বরের অবতার মনে করি।'

'যেমন আপনাদের কৃষ্ণ, রাম, তেমনি?'

'হ্যাঁ, তেমনি! ভগবানের অবতার অসংখ্য। যীশুও এক অবতার।'

'অবতার বলতে আপনি কী বোঝেন?'

'কী বুঝি? শুনেছি কোনো কোনো জায়গায় সমুদ্রের জল জমে বরফ হয়, ধরবার ছোঁবার মতো হয়। তেমনি অন্তত সমুদ্রের মতো অনন্ত শক্তি জগতে ব্যাপ্ত হয়ে আছে, কোনোও বিশেষ কারণে কোনোও এক বিশেষ স্থানে ঐশী শক্তি জমাট বেঁধে মূর্তি ধারণ করলো ধরবার ছোঁবার মতো হলো, সেইটেই ভগবানের অবতার।'

ব্যাখ্যায় মুগ্ধ হয়ে গেলো পাদ্রী। ধর্মের সার্বভৌমিকতা শিবনাথও উপলব্ধি করলো।

'শিবনাথকে দেখলে আমার আনন্দ হয়।' বলছিলেন ঠাকুর, 'যেন ভক্তিরসে ডুবে আছে। আর যাকে অনেকে গোণে মানে তাতে নিশ্চয়ই ঈশ্বর শক্তি প্রকাশিত।'

শিবনাথকে দেখবার জন্য অস্থির হয়েছেন ঠাকুর। ব্রাহ্ম পাড়ার মধ্যে বাড়ি, চলো, দেখে আসি ভক্তকে। দ্বারপ্রান্তে এসে শুনলেন শিবনাথ বাড়িতে নেই।

'কী হবে কেমন করে থাকবো তাকে না দেখে?'

'কেন, শিবনাথকে চান কেন?'

'কেন চাই? যে ঈশ্বর চিন্তা করে তাকে দেখাও যে কতকটা ঈশ্বরকে দেখা।'

সরকারী চাকরী ছেড়ে দিয়েছে শিবনাথ। বিদ্যাসাগরকে একজন এসে জানালো: 'মশাই, পাজীটা সুখের চাকরীটা ছেড়ে দিয়েছে।'

বিদ্যাসাগরও তো চাকরী ছাড়া। তিনি হেসে বললেন, 'কেন বলছো? সে তো আমার মনের মতোই কাজ করছে।'

কতো না জানি কষ্টে আছে শিবনাথ, কষ্টে থেকেও ভগবানে শুধু লগ্ন নয়, মগ্ন হয়ে আছে—ব্যাকুল হয়ে রামকৃষ্ণ চলে এসেছেন।

কিন্তু হরানন্দ, পিতৃদেব কি আসবেন না?

রোগশয্যায় পড়ে বাবাকে চিঠি লিখলো শিবনাথ। আগে আগে চিঠি গেলে ছিঁড়ে ফেলতেন, এবার কেন কে জানে, খুলে ফেললেন চিঠিটা। জীবন সংশয় অসুখ। পায়ের ধুলো চেয়েছে।

দেখা না হোক, চিকিৎসার বন্দোবস্তটা করে দিয়ে আসি। স্ত্রীর গয়না বাঁধা দিয়ে টাকা যোগাড় করে বেরুলেন।

'বাবা এলেন না কেন?' মাকে কাছে পেয়ে আকুল হয়ে জিগ্যেস করলো শিবনাথ।

'কোবরেজ ডাকতে গিয়েছিলেন।'

যথাসময়ে কোবরেজ এলো। কিন্তু বাবা কৈ?

কবিরাজ বললো, 'উনি রাস্তার একটা দোকানে বসে আছেন।'

শিবনাথ ভাবতে লাগলো, বিষয়-সম্পত্তি না থাক, বাবার এই তেজস্বিতা, এই সত্যানুরাগ, এই দৃঢ়চিত্ততা—এই উদার সহৃদয়তার যেন উত্তরাধিকারী হই।

'ঈশ্বরের জন্যে ভক্ত সব ছাড়তে পারে। দেখো বিশ্বনাথকে।' বলছেন শ্রীরামকৃষ্ণ, 'ভক্তিতে দুই চোখ ছানাবড়া হয়ে আছে। আর জানবে ভক্তই সার কথা, শেষ কথা।

## শ্রীরামকৃষ্ণ ও মাইকেল

মাইকেল মধুসূদন ব্যারিষ্টার হয়ে এসেছে। উগ্র সাহেব। খ্রীষ্টান। তারপর, আবার নাকি মদ খায়।

সে এসেছে দক্ষিণেশ্বরে।

শ্রীরামকৃষ্ণের ডাকে নয়, মথুরবাবুর ছেলে দ্বারিকের ডাকে।

মথুরবাবু তখন নেই, বড়ো ছেলে দ্বারিকই বিষয়-সম্পত্তি দেখাশোনা

করছে। যা বিষ হয়, তাই বিষয়। মামলা বেধেছে পাশে বারুদ ঘরের সাহেবদের সঙ্গে।

সে মামলায় নতুন ব্যারিষ্টার মধুসূদনকে ডাকো। তাকেই কাগজপত্র বুঝিয়ে দাও। যা ফি চায় তাই দেবো।

দপ্তরখানার পাশে বড়ো ঘরে বসিয়েছে মধুসূদনকে। দ্বারিক নিজেই উদ্যোগী হয়ে দেখাচ্ছে কাগজপত্র। কিন্তু মধুসূদন যেন কেমন উন্মনা। দৃষ্টি যেন দেশান্তরী।

মামলার নথিতে মন না দিলে ব্যারিষ্টারি করবে কি? দ্বারিক বিশ্বাস চঞ্চল হয়ে উঠলো।

হঠাৎ কাগজ থেকে চোখ তুলে মধুসূদন বললো, 'শ্রীরামকৃষ্ণকে একবার দেখতে চাই?'

'ও! এই কথা? এখুনি ডাকছি ঠাকুরকে।'

শ্রীরামকৃষ্ণের কাছে খবর গেলো। নিজের ঘরটিতে চুপ করে বসে আছেন, দপ্তরের আমলা এসে বললো, 'বাবু তলব করেছেন।'

'কেন হে, ব্যাপার কি?'

'মাইকেল মধুসূদনের নাম শুনেছেন?'

'তা আর শুনিনি!'

'সে এসেছে, বাবুদের বড়ো ঘরটায় বসে আছে। আপনাকে একবারটি দেখতে চায়।'

'ওরে বাবা!' ভয়ে আঁতকে উঠলেন রামকৃষ্ণ: 'দুর্দান্ত সাহেব, সর্বক্ষণ হ্যাট্-ম্যাট্-ক্যাট্ বলছে, তার সামনে আমি গিয়ে দাঁড়াবো কি! আমি মুখখু সুখখু মানুষ, এ-বি-সি-ডির ধার ধারি না। কি কথা বলতে কি কথা বলবো তার ঠিক নেই।'

'তা জানি না। বাবুর হুকুম, আমার জানাবার কথা, আমি তাই জানিয়ে দিলাম।'

'ওরে হৃদে, তুই যা।' ভাগনে হৃদয়রামের উদ্দেশ্যে সজোরে হাঁক পাড়লেন ঠাকুর।

হৃদয়রাম অবাক হয়ে তাকিয়ে রইলো। বললো, 'সেকি কথা। দেখতে চায় আপনাকে, আর আমি গিয়ে সামনে দাঁড়াবো ?'

বালকস্বভাব ঠাকুর সহাস্য মুখে বললেন, 'ও একই কথা। তুইও এখানকার লোক, আমিও এখানকার লোক। একজন গেলেই হলো।'

মামার কথা শুনে গুটি গুটি গেলো হৃদয়রাম।

দ্বারিক বিশ্বাস তেড়ে এলো : 'তুমি এসেছো কি করতে ? তোমাকে কে চায় ? তোমাকে দিয়ে কি হবে ?'

'মামা যে বললেন—'

'মামাকে পাঠিয়ে দাও।' দ্বারিক গর্জে উঠলো।

হন্তদন্ত হয়ে ছুটে এলো হৃদয়রাম। বললো, 'আমাকে দিয়ে হবে না। আপনাকে যেতে হবে।'

'কি বিপদ! আমি যাবো কি!' ঠাকুর চারিদিকে তাকাতে লাগলেন। 'আমি কি একটা সাহেবের সঙ্গে কথা কইবার যোগ্য।' আমার কি সেরকম পোশাক-আশাক কিছু আছে, না, কি আমি ইংরিজি জানি ?'

সামনে দেখতে পেলেন নারায়ণ শাস্ত্রীকে। রাজপুত পণ্ডিত, নবদ্বীপে এসেছিলো ন্যায় পড়তে। সাত বছর ন্যায় পড়ে দেশে ফিরে যাবার মুখে এসেছে দক্ষিণেশ্বরে। এসে দেখছে, এতোদিন করেছে কি, পড়েছে কি, মূর্তিমান সিদ্ধান্ত যে এইখানে! সমস্ত তর্কের নিষ্পত্তি সমস্ত জিজ্ঞাসার মীমাংসা! ঠাকুরের কাছে দীক্ষা নিলো নারায়ণ।

নারায়ণকে ডাকলেন ঠাকুর। বললেন, 'একা যেতে ভয় করছে। তুমি সঙ্গে চলো।'

'আমি গিয়ে কি করবো ?' নারায়ণ আপত্তি তুললো।

'তবু তুমি পণ্ডিত মানুষ, দুটো কথা কইতে পারবে। তর্ক তুললে পারবে সামাল দিতে। আমি আকাট, হ্যাঁ-না কিছুই বলতে পারবো না। তুমি সঙ্গে থাকলে তবু খানিকটা বল হবে।'

'চলুন—'

নারায়ণ শাস্ত্রীকে আগে রেখে এগুতে লাগলেন ঠাকুর।

কিন্তু মধুসূদনের কাছে পৌঁছেই বেসুর ধরলো নারায়ণ। সরাসরি জিগ্যেস করে বসলো, 'তুমি ধর্ম ছেড়েছো কেন ?'

প্রথমেই এমন একটা প্রশ্ন করতে হয় ? তাও এমন রুষ্ট স্বরে ? ঠাকুর যেন ফাঁপরে পড়লেন।

কি বলবে ঠিক যেন কিছু বুঝে উঠতে পারছে না মধুসূদন। কাতর চোখে শূন্যে তাকিয়ে রইলো।

নারায়ণ কি তবু নিরস্ত হয় ? একই প্রশ্নবান আবার ছুঁড়ে মারলো : 'কেন ছাড়লে নিজের ধর্ম ? হিন্দু ধর্ম ?'

মধুসূদন নিজের পেটে হাত রাখলো। বললো, 'পেটের জন্যে।'

'পেটের জন্যে বাপ-ঠাকুর্দার ধর্ম ছাড়লে তুমি ?' নারায়ণ শাস্ত্রী বোমার মতো ফেটে পড়লো : 'এই দু'দিনের সংসারে পেটের দায়ে ধর্ম ছাড়া ? কি হতো ধর্মচ্যুত না হলে ? কি হতো ?'

'মরে যেতাম।' বললো মধুসূদন।

'না হয় মরেই যেতে। ধর্মের চেয়ে তুচ্ছ দেহটা বড়ো হলো ?' নারায়ণ হুঙ্কার করে উঠলো। 'যে পেটের জন্যে ধর্ম ছাড়ে তার সঙ্গে কথা কইবো কি, তার মুখদর্শন করাও পাপ।' বলে নারায়ণ চলে গেলো ঘর ছেড়ে।

ঠাকুর একা পড়লেন। অবরোধের যে প্রাচীর সঙ্গে নিয়ে এসেছিলেন তা সরে যেতেই পড়লেন একেবারে ফাঁকা মাঠে।

পরিপূর্ণ চোখে মধুসূদন তাকালো ঠাকুরের দিকে। এমন সুন্দর মানুষ তো কই আর দেখিনি। চোখ ভরা করুণা আর ক্ষমা, মুখ ভরা আর্তিহরণ প্রসন্নতা।

বললো, 'আপনিও কি আমাকে ত্যাগ করবেন ?'

ঠাকুর সহাস্যে তাকিয়ে রইলেন। সে হাসির অর্থ—আমি কি কাউকে ত্যাগ করতে পারি ? বললেন, 'অশ্রদ্ধেয় বলে অপাংক্তেয় বলে কেউ কি আছে আমার কাছে ?'

'তাহলে আমাকে কিছু বলুন। কিছু উপদেশ দিন।' মিনতিময় চোখ তুলে মধুসূদন তাকালো ঠাকুরের দিকে।

ঠাকুর কি বলতে যাচ্ছেন, সহসা কে তাঁর মুখ চেপে ধরলো।

একি, তিনি কথা কইতে পারছেন না কেন, কে তাঁর মুখ চেপে ধরলো হঠাৎ ?

আর কে ! স্বয়ং কালী সনাতনী।

'একি, আমাকে দুটো কথা কইতে দিবিনে ?'

না, যে ধর্মদ্রোহী, তার সঙ্গে আবার কি কথা ? তাকে আবার কিসের সান্ত্বনা, কিসের উপদেশ ! প্রত্যাখ্যান করে দাও।

'কিছু বলুন আমাকে।' সস্পৃহ চোখে তাকিয়ে রইলো মধুসূদন।

'আশ্চর্য, আমি তো বলতে চাই, কিন্তু কে যেন আমার মুখ চেপে ধরেছে।' ব্যথায় যেন ছটফট করে উঠলেন ঠাকুর।

মনের মধ্যে ম্লান হয়ে গেলো। আমি এতোই অকিঞ্চন ? শুধু আমারই কি স্থান নেই পদাশ্রয়ে ?

মা, কৃপা কর্। তুই তো সকলের মা। পাপী-তাপী অক্ষম অধম সকলের অঙ্কদায়িনী। তবে কেন তুই বিমুখ হয়ে থাকবি ? কেন তুই ব্যথার স্থানে উপশমের হাত বুলিয়ে দিবিনে ?

ঠাকুরের মুখ থেকে হাতের বাধা সরে গেলো বুঝি।

ঠাকুর উল্লসিত হয়ে উঠলেন। সাহ্লাদ-সুন্দর মুখে বললেন 'আমাকে কথা কইতে দিচ্ছে না বটে, কিন্তু, দাঁড়াও, তোমাকে গান শোনাই তুমি শান্তি পাবে।'

হৃদয়ের ভালোবাসা বৈরীরীতির ধার ধারে না। ঈশ্বরকে কী পূজা করবো যদি মানুষকে না ভালোবাসতে পারি ? ধর্মদ্রোহীর মন্দিরে জায়গা না হোক, জায়গা হবে হৃদয়ে, যখন সে দ্রোহের মধ্যে দুঃখের প্রদাহ।

মাইকেলের রক্তাক্ত ক্ষতে আরামের প্রলেপ পড়লো। অশ্রুতে ভরে উঠলো দু'নয়ন।

## শ্রীরামকৃষ্ণ ও কেশবচন্দ্র

প্রশান্তদীপ্ত সুন্দর সুপুরুষ, মুখশ্রীতে ঈশ্বর বিশ্বাসের কান্তি। কণ্ঠস্বরে যেমন ভক্তির মাধুর্য তেমনি প্রতিভার তেজ। বাংলা ইংরিজি দু'ভাষাতেই চমৎকার বক্তৃতা দেয়। যেমন তার বর্ণচ্ছটা তেমনি বিন্যাসচাতুর্য।

মহর্ষি দেবেন্দ্রনাথ ঠাকুরের ডানহাত হচ্ছে এই কেশবচন্দ্র। বাকপতি বিবুধেশ্বর। ঈশ্বর-মাতোয়ারা।

রাজপুত পণ্ডিত নারায়ণ শাস্ত্রীকে রামকৃষ্ণ বললেন, 'লোকটার খুব নাম ডাক শুনছি। তুমি গিয়ে একবার দেখে আসবে?'

নারায়ণ শাস্ত্রী জ্যোতিষ জানতো, দেখে এলো কেশবকে।

'কেমন দেখলে?'

'খাঁটি লোক। জ্ঞানসিদ্ধ।'

দেবেন্দ্রনাথের জোড়াসাঁকোর বাড়িতে ধর্মসভায় রামকৃষ্ণ গিয়ে দেখলেন বেদীর উপর অনেক লোক বসেছে, মধ্যিখানে কেশব। একমাত্র কেশবই কাষ্ঠবৎ। রামকৃষ্ণ দেখলেন, যত জন ধ্যান করছে তার মধ্যে কেশবই গভীরগামী। মথুরবাবুকে বললেন, 'শুধুই কেশব ছোকরারই ফাতনা ডুবেছে।'

তখন ভাগ্নে হৃদয়কে নিয়ে গেলেন বেলঘরে, কেশবের সঙ্গে দেখা করতে। কেশব আমার সঙ্গে দেখা করতে আসুক এই ভাব নয়। আমিই স্বতঃপ্রবৃত্ত হয়ে যাই কেশবের কাছে। কেশব ঈশ্বরের কথা নয়, বহু লোক তাকে মানে-গোনে, সেই তো তীর্থভূত।

কেশব সশিষ্য পুকুরের বাঁধাঘাটে বসে আছে, হৃদয় কাছে এসে বললো, 'আমার মামা আপনার সঙ্গে দেখা করতে চান।'

কে আপনার মামা?'

'দক্ষিণেশ্বরে থাকেন। আপনি এখানে হরিনাম করতে এসেছেন জেনে আপনার সঙ্গে দেখা করতে এলেন।'

'নাম কী?'

নাম বললো হৃদয়।

'কোথায় তিনি?' ব্যস্ত হয়ে উঠলো কেশব।

'গাড়িতে বসে আছেন।'

'নিয়ে আসুন নামিয়ে।'

হৃদয় তখন নিয়ে এলো রামকৃষ্ণকে। সবাই উদগ্র উৎসুক হয়ে তাকালো। এই রামকৃষ্ণ? সাধারণ পাঁচজনেরই একজন। কিংবা হয়তো তারও চেয়ে নগণ্য।

কেশব কোন্‌জন, ঠিক বুঝতে পেরেছেন রামকৃষ্ণ। কাছে এসে বললেন, 'বাবু, তোমাদের কাছে ঈশ্বরের কথা শুনতে এসেছি! তোমরা নাকি দেখেছো ঈশ্বরকে? সে কেমনতরো দর্শন আমাকে একটু বলবে?'

কে বল্লে সাধারণ-সামান্য? তন্ময়ের মতো তাকিয়ে বললো কেশব, 'আপনি বলুন। যদি কেউ বলবার থাকে তো আপনিই বলবেন।'

'আমি বলবো?' গান ধরলেন রামকৃষ্ণ: 'কে জানে কালী কেমন? ষড়দর্শনে না পায় দরশন —'

গাইতে-গাইতে সমাধিস্থ হয়ে গেলেন।

আর-সকলে মনে করলো মস্তিষ্কের বিকার, কিংবা মৃগী রোগ আছে হয়তো লোকটার। কিন্তু কেশব বুঝলো রামকৃষ্ণের মুখের এ পবিত্র দিব্য বিভা অলৌকিক দর্শন আর স্পর্শনের সংমিশ্রণ।

হৃদয় প্রণব-মন্ত্র উচ্চারণ করতে লাগলো, হরি ওঁ, হরি ওঁ।

বাহ্যজ্ঞান ফিরে পেলেন রামকৃষ্ণ।

বলতে লাগলেন ঈশ্বরকথা। গিরগিটি কখনো লাল কখনো নীল কখনো সবুজ কখনো হলদে। আবার কখনো কখনো দেখা যাবে একদম রং নেই। ঈশ্বরও তেমনি। কখনো সগুণ কখনো নির্গুন। ভক্ত যে রূপটি ভালোবাসে ভগবান সেই রূপটি ধরে দেখা দেন। পরে আবার রূপের বাইরে চলে যান, প্রত্যক্ষের বাইরে। তখন শুধু জ্যোতি, অনুভূতির সমুদ্র।

দুই-ই সত্য। নিরাকারও সত্য। কবীর বলতো, নিরাকার আমার বাপ, সাকার আমার মা। তুমি কাকে ছেড়ে কাকে রাখবে।

উপাসনার ঘণ্টা পড়লো। এবার সকলের উঠতে হয়।

কিন্তু উঠতে কারু মন চাইলো না। উপাসনার অর্থই হচ্ছে ভগবানের কাছটিতে বসা, আসন নেওয়া। এ কী সবাই এক ভাগবতী উপস্থিতির কাছে বসে নেই ?

'সাকারই বলো নিরাকারই বলো, তিনি রয়েছেন এই দেহের মধ্যে।' বললেন রামকৃষ্ণ, 'হরিণের নাভিতে কস্তুরী, তার গন্ধে সারা বন আমোদ হয়ে আছে। কিন্তু হরিণ জানে না কোথায় এই সুগন্ধের উৎস, দিকে দিকে ছুটে বেড়াচ্ছে উদ্‌ভ্রান্তের মতো। তেমনি ভগবান এই মানুষের দেহের মধ্যেই রয়েছেন, মানুষ তাকে জানতে না পেরে ঘুরে-ঘুরে মরছে।'

কেশবের দিকে তাকিয়ে বললেন, 'তোমার ভাবনা নেই। তোমার লেজ খসেছে।'

ব্যাখ্যা করে দিলেন। ব্যাঙাচির যদ্দিন লেজ থাকে তদ্দিন সে জলেই থাকে, ডাঙায় উঠতে পারে না। কিন্তু লেজ যখন খসে পড়ে তখন সে জলেও থাকতে পারে ডাঙায়ও উঠতে পারে। তেমনি মানুষের যদ্দিন অবিদ্যার লেজ থাকে তদ্দিন সে সংসার জলেই থাকতে পারে, ব্রহ্মভূমিতে উঠতে পারে না। অবিদ্যা খসে পড়লে মানুষ সংসারেও থাকতে পারে, ঈশ্বরেও থাকতে পারে। তুমি তেমনি সংসারেও আছো ঈশ্বরেও আছো।

তবু বুঝি সংশয় যায় না কেশবের। রামকৃষ্ণকে বাজিয়ে দেখবার জন্য চর পাঠিয়েছে দক্ষিণেশ্বরে। দিন-রাত পাহারা দেবে, দেখবে খুঁটিয়ে-খুঁটিয়ে। দেখবে, সত্যি খাঁটি কিনা, না আছে কিছু বুজরুকি।

রামকৃষ্ণ খুশি। হ্যাঁ, বাজিয়ে নাও যাচাই করে নাও। শানের উপর মহাজন যেমন শক্ত হাতে টাকা বাজায়, বেপারী যেমন তীক্ষ্ণ চোখে দেখে নেয় টুটাফুটা।

ব্রাহ্ম ভক্তরা রামকৃষ্ণকে বললো, 'তুমি কেশববাবুকে ধরো' তাহলে তোমার ভালো হবে।'

'কিন্তু আমি যে সাকার মানি। আমি যে মা বলে ডাকি। মাকে যদি

নিরাকার করি তবে অমন কোলটুকু পাবো কি করে? কি করে দেখবো তবে মায়ের স্নেহভরা নয়ন?'

সেই কেশবের যখন অসুখ করলো রামকৃষ্ণ মায়ের কাছে ডাব-চিনি মানলো। শেষরাতে ঘুম ভেঙে যায়, আর মার কাছে বসে কাঁদেন রামকৃষ্ণ। বলেন, 'আমার কেশবের অসুখ ভালো করে দাও! কেশব না থাকলে আমি কলকাতায় গেলে কার সঙ্গে কথা কইবো!'

কেশবের বাড়ি এসেছেন রামকৃষ্ণ। সেখানে ধ্যানে হঠাৎ মা-কালীর আবির্ভাব। রামকৃষ্ণ বলছেন, 'মাগো, এখানে তুই আসিস না। এরা তোর রূপ-টুপ মানে না। কেবল নিরাকার করে।'

কিন্তু এমনি আর কতোদিন যাবে।

কলুটোলার বাড়িতে রামকৃষ্ণ যখন প্রথম গিয়েছিলেন, হৃদয়কে সঙ্গে নিয়ে, কেশব তখন টেবিলে কী লিখছিলো, ওঁদের দেখেও দেখলো না। একটা নমস্কার পর্যন্ত করলো না। সহৃদয় রামকৃষ্ণ মেঝের উপর ফরাশে বসলেন। প্রতীক্ষা করতে লাগলেন।

অনেকক্ষণ পরে কলম ছেড়ে চেয়ার থেকে নেমে বসলো কেশব।

কেশবকে আসতে দেখেই নমস্কার করলেন ঠাকুর।

আর যায় কোথা! কেশবও নমস্কার করলো। ভূমিষ্ঠ নমস্কার।

গিরিশ ঘোষ বলে, 'রাম অবতারে ধনুর্বাণ নিয়ে জগজ্জয় হয়েছিলো, কৃষ্ণ অবতারে জগজ্জয় হয়েছিলো বংশীধ্বনিতে আর রামকৃষ্ণ অবতারে জগজ্জয় হবে প্রণাম মন্ত্রে!'

নাম আর প্রণাম এই-ই তো পূজার ফুল-জল। সাধন-ভজন।

'দেখো, কেশব কতো পণ্ডিত!' বলছেন ঠাকুর, 'ইংরিজিতে লেকচার দেয়, কতো লোক তাকে মানে। স্বয়ং কুইন ভিক্টোরিয়া তার সঙ্গে বসে কথা কয়েছে। কিন্তু এখানে যখন আসে, শুধু-গায়ে। সাধুদর্শন করতে হলে হাতে কিছু আনতে হয়, তাই ফল হাতে করে আসে। কতোবড়ো ভক্ত। একেবারে অভিমানশূন্য।'

বিদ্যায় কী হবে যদি ভক্তি না থাকে? ভক্তিই পরা-বিদ্যা।

'কেশববাবুর পিতামহ রামকমল সেন ভক্ত ছিলেন।' বললো মাস্টার, 'তুলসীকাননের মধ্যে বসে নাম করতেন। কেশবের বাবা প্যারীমোহনও ভক্ত বৈষ্ণব ছিলেন।'

ঠাকুর বললেন, 'বাপ ওরকম না হলে ছেলে অমন হয় না।'

'কেশবের বৈরাগ্য বাল্যকাল থেকেই।' বললো প্রতাপ, 'বাল্যকাল থেকেই তার আমোদ-আহ্লাদে অরুচি।'

শিষ্যদের সঙ্গে এসেছে দক্ষিণেশ্বর।

ঠাকুর বললেন, 'তোমার লেকচার শুনবো।'

চাঁদনিতে বসে লেকচার দিলো কেশব।

তারপর ঘাটে বসে আলাপ শুরু করলো ঠাকুরের সঙ্গে। ঠাকুর বললেন, 'যিনি ভগবান তিনিই একরূপে ভক্ত। আবার আরেকরূপে ভাগবত। বলো, ভাগবত-ভক্ত-ভগবান—'

কেশব বললো, ভাগবত-ভক্ত-ভগবান। সঙ্গে-সঙ্গে তার শিষ্যরাও বললো সমস্বরে।

'বলো—গুরু কৃষ্ণ বৈষ্ণব—' বলে উঠলেন ঠাকুর।

কেশব হাসলো। বললো, 'মশায়, এখুনি এতোদূর নয়। লোকে গোঁড়া বলবে।'

ঠাকুর আবার বললেন, ' 'আমি' ত্যাগ না করলে হবে না।'

'তাহলে মশায়, দলটল থাকে না।' হাসলো কেশব।

'কাঁচা আমি, বজ্জাত আমি ত্যাগ করতে বলছি, কিন্তু পাকা আমি, বালক আমি, দাস আমি, সন্তান আমি ত্যাগ করতে বলছি না।'

'তুমি মা, আমি সন্তান—এর মতো সুন্দর, এর মতো সহজ আর কিছু আছে ?'

'তোমরা যাকে ব্রহ্ম বলো তাঁকেই আমি শক্তি বলি, আদ্যাশক্তি বলি ! যখন বাক্য-মনের অতীত, নির্গুণ নিষ্ক্রিয় তখন তিনি ব্রহ্ম।' বলছেন ঠাকুর, 'কিন্তু যখন দেখি তিনি সৃষ্টি-স্থিতি-প্রলয় করছেন তখন তিনি শক্তি।'

শক্তিকে মেনেছে কেশব। মেনেছে কালীকে, চিন্ময়ী কালীকে। আগে খোল-করতাল নিয়ে ব্রহ্মনাম করতো, এখন মা নাম ধরেছে। কেশব এখন মা-মা বলে ঈশ্বরের নামকীর্তন করে।

যে দেশে যে রকম মাটি, যে রকম ভাব। কীর্তন-ক্রন্দন না হলে মন সহজে সাড়া দেবে না। আর ঈশ্বরের কাছে আসতে চাওয়া মানেই সরল হয়ে যাওয়া। কেশব সরলতার প্রতিমূর্তি।

'কেশব সেন কী সরল ছিলো!' বলছেন ঠাকুর, 'একদিন কালীবাড়ি গিয়েছিলো। অতিথিশালা দেখে বেলা চারটের সময় বললো, 'হ্যাঁ গা, অতিথি কাঙালদের কখন খাওয়া হবে?'

সেই কেশবের বাড়াবাড়ি অসুখ।

'তোমার অসুখ হয়েছে কেন তার মানে আছে। শরীরের ভেতর দিয়ে অনেক ভাব চলে গিয়েছে কিনা তাই।' বললেন ঠাকুর: 'কুঁড়ে ঘরে হাতি ঢুকলে এমনটি হয়। ঘর তোলপাড় করে ভেঙেচুরে দেয়। তেমনি ভাবহস্তী তোমার দেহ বিধ্বস্ত করে দিচ্ছে।'

কেশবের মা বললো, 'আমার কেশবের অসুখ যাতে সারে তাই করে দিন—'

ঠাকুর বললেন, 'সুবচনী আনন্দময়ীকে ডাকো।'

'আপনি আশীর্বাদ করুন কেশবকে।'

'আমার কী সাধ্য! তিনি আশীর্বাদ করবেন। তোমার কর্ম তুমি করো মা লোকে বলে করি আমি—'

কেশবের অবস্থা ভালো নয় জেনে তার 'কমল কুটিরে' তাকে দেখতে এসেছেন ঠাকুর। কিন্তু সবাই তাকে বসিয়ে রেখেছে বাইরে, কেশবের কাছে যেতে দিচ্ছে না। কেশব এখন বিশ্রাম করছে।

'ওগো আমাকে তার কাছে নিয়ে চলো।'

'তাঁর অবস্থা এখন অন্য রকম হয়ে গিয়েছে।' প্রসন্ন এসে বললো, 'আপনারাই মতো মার সঙ্গে কথা কন। মা কী বলেন তাই শুনে হাসেন, কাঁদেন—'

বলো কী! এঁতোদূর! শুধু মাকে মানা নয়, মায়ের সঙ্গে কথা বলা!

ঠাকুর সমাধিস্থ হলেন। বাহ্যজ্ঞান ফিরে এলে ঘরের চারিদিকে তাকালেন। ঘরভর্তি চেয়ার কৌচ আলনা টেবিল। বললেন, 'এখন এসবে আর কী দরকার!' আবার ভাবাবেশ এলো: 'এই যে মা এসেছে! এসো আবার, বেনারসী শাড়ি পরে সেজেগুজে কী দেখাও। হাঙ্গামা করো না। বসো গো, বসো।'

'তোমার মাকে বলো, আমার কেশব ভালো হোক।'

'অসুখ ভালো হোক, ওসব কথা আমি বলতে পারি না।' বললেন ঠাকুর, 'ও ক্ষমতা আমি মার কাছে চাইও না। মাকে শুধু বলি, মা আমাকে শ্রদ্ধা ভক্তি দাও!'

এরপর ঠাকুর তখন দক্ষিণেশ্বরে, কেশবের তিরোভাবের কথা জানানো হলো। ঠাকুরের মনে হলো, একটা অঙ্গ যেন গেলো। এমন কম্প এলো যে, লেপ চাপা দিয়ে পড়ে রইলেন, তিনদিন বেহুঁশ।

মাস্টারকে একদিন বললেন ঠাকুর, 'কেশবের মা এসেছিলো। বাড়ির ছোকরারা হরিনাম করলো। কেশবের মা তাদের প্রদক্ষিণ করে হাততালি দিতে লাগলো। দেখলাম, শোকে কাতর হয়নি। এখানে এসে একাদশী করলো। মালাটি নিয়ে জপ করে। বেশ ভক্তি!'

'ওরে, আমি উলুবনে মুক্তো ছড়াই না!' নব্য বাংলার মাতব্বর ছেলেদের বলছেন ঠাকুরঃ 'কালে সব বুঝতে পারবি। ওই যে কথায় আছে না—যারে ধ্যানে না পায় মুনি, তাকে ঝাঁটায় নন্দরানী।'

তো শালারা আমাকে লাট করে ফেললি। আমাকে সেই এক বুঝেছিলো কেশব সেন। বলরামকে বলেছিলেন, তোমরা বুঝতে পারছো না, উনি কে। তাই অতো ঘাঁটাঘাঁটি করছো। ওঁকে মখমলে মুড়ে একটি গেলাসকেসের মধ্যে রাখবে, দু'চারটি ফুল দেবে আর দূর থেকে প্রণাম করবে।

'আমরা তো আর কেশব সেন নই যে, তাঁর মতো আপনাকে দেখবো',

কে একজন রাগ করে বললো, 'বেশ, না হয়' কাল থেকে আর আসবো না।'

ঠাকুর হেসে বললেন, 'বা গো সখি, ঠোঁটের আগায় দেখছি বেশ রাগটুকু আছে।'

## শ্রীরামকৃষ্ণ ও লাটু

বাপ-মা নেই, রাখতুরাম খুড়োর সংসারে মানুষ হচ্ছে। খুড়োও নিসন্তান, তাই সমস্ত স্নেহ এই রাখতুরামের উপর।

রাখতুরাম রাখালি করে।

গরু চরায়। গোঠে-মাঠে ঘুরে বেড়ায়। দুপুরে গাছের ছায়ায় বসে কখনো-কখনো গান ধরে—মনুয়া রে, সীতারাম ভজন কর লিজিয়ে।

গরীব মহাজনের কাছ থেকে টাকা ধার করলো রাখতুরামের খুড়ো।

সেই ঋণ বাড়তে-বাড়তে খুড়োর সমস্ত জমি-জমা গ্রাস করলো। রাখতুরামের হাত ধরে খুড়ো পথে এসে দাঁড়ালো।

'চাচাজী!'

'চল, কলকাতা চল। দেখি কাজ-টাজ যোগাড় করতে পারি কিনা সেখানে কিছু।'

কোথায় ছাপরা জেলার এক মেঠো পাড়া গাঁ আর কোথায় ইটের পর ইট কঠিন কলকাতা।

দেশের লোক কাউকে পাওয়া যায় কিনা এখানে-ওখানে খুঁজতে লাগলো চাচাজী। অনেক ঘোরাঘুরি করে পাওয়া গেল ফুলচাঁদকে। ফুলচাঁদ রাম দত্তের আরদালি। রাম দত্ত মেডিকেল কলেজের রাসায়নিক পরীক্ষক। সিমলে স্ট্রীটে থাকে।

ফুলচাঁদ বললো, 'ছেলেটাকে আমার কাছে রেখে যা। দেখি বাবুকে বলে-কয়ে রাজি করাতে পারি কিনা।'

'আমার রাখতুরাম খুব ভালো ছেলে।' চাচা অনুনয় করলো ফুলচাঁদকে : 'যা করতে বলবে তাই করবে।'

রাম দত্তকে তাই বললো গিয়ে ফুলচাঁদ।

'কোথায় ছেলেটা ?'

আশ্চর্য, ছেলেটাকে দেখেই রাম দত্তের পছন্দ হয়ে গেলো। চেহারায় কেমন একটা তাজা তেজী ভাব। চোখ দুটো যেমন উজ্জ্বল তেমনি সরলতায় ভরা। সমস্ত শরীরে স্বাস্থ্য যেন শ্রী হয়ে ফুটে আছে।

'কী রে কাজ করতে পারবি ?'

'পারবো।'

কাজ আর কী। বাজার করা, বাড়ির মেয়েদের ফুটফরমাস খাটা আর অফিসে আমার টিফিন নিয়ে যাওয়া। পারবি ?'

বললে যেন গন্ধমাদন পর্বত নিয়ে আসতে পারে এমনি ভাব করলো রাখতুরাম : 'খুব পারবো।'

'কিন্তু শোন, তোর অতোবড়ো নাম আমি বলতে পারবো না।' গম্ভীর থেকে একটু তরল হলো রাম দত্ত : 'তোকে আমি ছোট্ট করে লালটু বলবো। কী, রাজি ?'

হেসে ঘাড় নোয়ালো রাখতুরাম। খুব রাজি।

লালটু থেকে আরো ছোটো হলো লাটুতে !

'জানেন আপনার চাকর আখড়ায় গিয়ে কুস্তি করে ?' পাড়ার লোকেরা রাম দত্তের কাছে এসে নালিশ করলো।

'বাঃ, কুস্তি করা তো ভালো।'

'ভালো ? কুস্তি করার উদ্দেশ্যই হচ্ছে তো ও একদিন পাড়ায় ডাকাতি করবে।'

'যখন করবে তখন দেখা যাবে।' রাম দত্ত নালিশ উড়িয়ে দিলো।

ডাকাতি না করুক, ছোঁড়াটা জলজ্যান্ত চুরি তো করছে এখন।

'আপনার চাকর লাটু, বাজারের পয়সা চুরি করছে।' পাড়ার লোকেরা জানালো আরেক নালিশ : 'ফর্দ ধরুন। হিসেব মেলান।'

'হ্যাঁ রে, ছোঁড়া,' রামদত্ত হাঁক দিলো : 'বাজার থেকে আজ ক' পয়সা চুরি করেছিস?'

লাটু দাঁড়ালো স্থির হয়ে। সত্যের তেজ ফুটে উঠলো মুখে-চোখে। বললো, 'জানবেন বাবু, হামি নোকর আছে, চোর না আছে।'

রাম দত্ত তাকালো প্রতিবেশীদের দিকে। প্রতিবেশীরা চলে গেলো।

তখনকার মতো সব মিটে গেলো। কিন্তু তারপর দুপুরবেলা কম্বল চাপা দিয়ে শুয়ে লাটু কাঁদছে।

'কী হলো? কে কী বললো? মারধোর করেছে নাকি কেউ।'

'না তো।'

'তবু কাঁদছিস কেন? চাচাজীর জন্যে মন কেমন করছে?'

'না, তাও না।'

লাটু তাকালো ফ্যালফ্যাল করে। কেন যে কাঁদছে, কেন যে কান্না পাচ্ছে তা কে বলবে!

রবিবারে রাম দত্ত দাক্ষণেশ্বরে চলেছে, লাটু এসে বললো, 'হামাকে নিয়ে চলুন।'

'সে কী, তুই কোথা যাবি।'

'যার কথা আপুনি বলেন সেই রামকৃষ্ণকে হামি দেখবে।'

এতো যখন আগ্রহ ছেলেটার, কাজেই তখন রাম দত্ত লাটুকে সঙ্গে করে নিয়ে গেলো।

গোলগাল বেঁটেখেটে জোয়ান চেহারার হিন্দুস্থানী চাকর। চাকর বলে ঘরে ঢোকবার সাহস নেই। দরজার বাইরে দাঁড়িয়ে রইলো জোড়হাতে।

'ও ছেলেটাকে কোথায় পেলে!' জিগ্যেস করলেন রামকৃষ্ণ, 'ওর যে সাধুর লক্ষণ।'

লাটু আকুল হয়ে কাঁদতে লাগলো। সাধুর লক্ষণ তো কাঁদবার কী হয়েছে! 'কী রে, কী হলো? কাঁদছিস কেন?'

লাটু বললো, 'আমি ইখানকে থাকবো।'

'এখানে থাকবি— তোকে মাইনে দেবে কে?' ঘরের বাইরে চলে এলেন রামকৃষ্ণ।

'হামি মাইনে লেবে না। আপুনার কাজ করবে।'

'আমার কাজ করবি, আমার আবার কী কাজ! যা, বাড়ি যা।' রামকৃষ্ণ বুঝি একটু কঠিন হলেন: 'তুই এখানে থাকলে আমার রামের সংসার দেখবে কে? শোন, রাম তোকে আশ্রয় দিয়েছে, তার কাজ যদি না করবি তো নেমকহারামি হবে। খবরদার, নেমকহারাম হবিনে।'

ফিরে গেলো বটে কিন্তু মন পড়ে রইলো দক্ষিণেশ্বরে।

কিন্তু থেকে-থেকে চলে আসে। কখনো বলে-কয়ে রাম দত্তের দেওয়া ফল-মিষ্টি নিয়ে, কখনো খালি হাতে কাউকে না-জানিয়ে। এক রাজ্যের পথ, আসে উধাও-ধাওয়া হাওয়ার মতোন ছুটতে ছুটতে। আর, এলে শীগগির উঠতে চায় না কাছ ছেড়ে।

রাম দত্তকে ডাকলেন রামকৃষ্ণ। বললেন, 'কী মধু পেয়ে ছোঁড়াটা এখানে পড়ে থাকতে চায় বলো তো? আমি তো কিছু বুঝি না।'

রাম দত্তও বোঝে না।

'তোকে ওখানে খেতে দেবে কে? কাপড়চোপড় দেবে কে? দেশে টাকা পাঠাবি কোত্থেকে?' রাম দত্তের স্ত্রী মুখিয়ে এলো।

'হামার কুছু দরকার নেই।' বললো লাটু, 'হামি বিনা তলবে নোকরি করবে ওইখানে।'

রাম দত্ত তখন ওকে ছেড়ে দিলো। বললো, 'যা, যেখানে তোর মন চায়, তুই সেখানেই থাক।'

রামকৃষ্ণের কাছে এসে লাটু বললো, 'হামাকে লেখা-পড়া শিখিয়ে দিন।'

'ভালো লোকের কাছেই এসেছিস!' রামকৃষ্ণ হাসলেন। বললেন, 'যা বর্ণপরিচয় নিয়ে আয়।'

লাটু বর্ণপরিচয় নিয়ে এলো।

রামকৃষ্ণ বললেন, 'বল, ক।'

লাটু বললো, 'কা—'

'ওরে কা নয়, ক। বল্—ক।'

লাটু আবার বললো, 'কা—'

কিছুতেই তার খোট্টাই জিভ সজুত করতে পারছে না। রামকৃষ্ণ যতো বলছেন, 'ক', লাটু ততো বলছে 'কা'।

রামকৃষ্ণ বিরক্ত হয়ে বললেন, 'শালা, ক-কেই যদি কা বলবি তবে ক-ও আকারকে কী বলবি ? যা শালা, তোর আর পড়ে কাজ নেই।'

যাক, ছুটি মিলে গেলো লাটুর। রামকৃষ্ণও হাঁপ ছাড়লেন।

লাটুকে শিবমন্দিরে ধ্যান করতে পাঠিয়েছেন রামকৃষ্ণ। ঢুকেছে সেই দুপুরবেলা, বিকেল হয়ে এলো লাটুর এখনো বেরোবার নাম নেই। ওরে, কী করছে দেখে আয় তো।

রামলাল গেলো খোঁজ নিতে। ফিরে এসে বললো, 'এক গা ঘেমে আছে। নিথর পাথর।'

'একটা পাখা দে', বললেন, 'তুই এক গেলাস জল নিয়ে আয়।'

পাখা নিয়ে শিবমন্দিরে চললেন রামকৃষ্ণ !

জল নিয়ে গিয়ে রামলাল দেখলো রামকৃষ্ণ লাটুকে হাওয়া করছেন। আর তুলো যেমন হাওয়ায় কাঁপে তেমনি লাটুর শরীর কাঁপছে।

'ওরে, বেলা যে আর নেই। সন্ধে-টন্ধে কখন সাজাবি ?' লাটুর উদ্দেশে স্নিগ্ধস্বরে জিগ্যেস করলেন রামকৃষ্ণ।

রামকৃষ্ণের কণ্ঠস্বর শুনে লাটুর ধ্যান ভাঙলো। এ কী, যেন এতোক্ষণ ধ্যানে ছিলেন, তিনিই এখন বসেছেন। মার মতোন বাতাস করছেন সস্নেহে।

লাটু ব্যস্ত হয়ে উঠতে চাইলো আসন ছেড়ে।

রামকৃষ্ণ বললেন, 'আগে একটু সুস্থ হ, তারপরে উঠিস। দেখছিস না, গরমে কেমন ঘেমে গেছিস ?'

'কিন্তু আপুনি এ কী করছেন ?' পাখার দিকে লক্ষ্য করলো লাটু। 'এতে হামার অকল্যাণ হবে।'

রামকৃষ্ণ হাসলেন। বললেন, 'তোর কে সেবা করছে ? তোর মধ্যে যে শিব এসেছিলেন তাঁর সেবা করছিলাম। গরমে যে তাঁর কষ্ট হচ্ছিলো। নে, এখন এই এক গেলাস জল খা দিকিনি—'

এই চাকর লাটুই শ্রীমৎ স্বামী অদ্ভুতানন্দ।

## শ্রীরামকৃষ্ণ ও ডাক্তার সরকার

মহেন্দ্র সরকার বিরাট ডাক্তার। কলকাতা বিশ্ববিদ্যালয়ের এম-ডি। বিজ্ঞানের দিকপাল। সবাই চেনে একবাক্যে। ডাক্তার সরকার না ধন্বন্তরি। সেই লোক কিনা হঠাৎ আবার হোমিওপ্যাথি শুরু করলো। এ কী পাগলামি! না, তা নয়। তা হবে কেন। এ পাগলামি নয়, এ হচ্ছে সত্যসন্ধান। দেখবো এর মধ্যে সত্য আছে কি নেই। আর যদি একবার বুঝি, যে সত্যই সত্য আছে, তাহলে ফিরবো না।'

মেডিকেল এসোসিয়েশনের সভা হচ্ছে। ডাক্তার মহেন্দ্র সরকার বক্তৃতা দিচ্ছেন। বক্তৃতার বিষয় কী ? বক্তৃতার বিষয় হোমিওপ্যাথি। হ্যানিম্যানের গুণকীর্তন। সহকর্মী অ্যালোপ্যাথের দল তীব্র আপত্তি করলো। ওসব বাজে অবৈজ্ঞানিক বিষয় নিয়ে বক্তৃতা দেওয়া চলবে না।

'বিষয় যে অবৈজ্ঞানিক নয় তাই তো প্রমাণ করবো।' ডাক্তার সরকারও দৃঢ়সঙ্কল্প।

'চুপ করো।' গর্জে উঠলো অ্যালোপ্যাথের দল।

'বক্তব্য শুনবে না, এ কোন্ ধরনের বিজ্ঞান ?' ডাক্তার সরকার বিদ্রূপ করে উঠলেন।

'মুখ চেপে ধরো। ঘাড় ধরে বার করে দাও।'

ডাক্তার সরকার শান্ত স্বরে বললেন, 'গায়ের জোর বিজ্ঞান নয়, বিজ্ঞান সত্যের জোর। ঘাড় ধরে আমাকে বার করে দিলেও আমার সত্যকে

হটানো যাবে না। আমি আমার সত্যকে প্রকাশ করে যাবো। যা বুঝেছি, যা জেনেছি—তা বলতে পেছপা হবো না। শুধু বলে যাবো না, করে যাবো। দেখিয়ে যাবো। অর্থাৎ নিজেও প্রকাশিত হবো।

কিন্তু এ কোন্ প্রকাশিত সত্য? এই শ্রীরামকৃষ্ণ পরমহংস?

গলায় ক্যান্সার হয়েছে, ডাক্তার সরকারের চিকিৎসাধীনে আছেন। গঙ্গাপ্রসাদ কবিরাজের চিকিৎসায় কোনো ফল হয়নি, ইংরেজ ডাক্তাররাও মাথা নেড়ে ফিরে গিয়েছেন। রোগ অসাধ্য, তাতে সন্দেহ কী। কিন্তু রুগীটি ভারী মধুর।

গলায় সহনাতীত যন্ত্রণা, তবু সারাক্ষণ কথা কইছেন। কথার সেরা কথা—ঈশ্বরকথা। আর আশ্চর্য, তাই কিনা ঘণ্টার পর ঘণ্টা একমনে বসে শুনছে ডাক্তার! শুনতে ভালো লাগছে?

একেক সময় এমনও মনে হচ্ছে তিনি নিজেই বুঝি রুগী আর যাঁর অসুখ তিনি ভালো করতে এসেছেন তিনিই ডাক্তার!

কি মধুময় কথা!

ভক্তিলাভের পর সংসার করা যায়। যেমন হাতে তেল মেখে কাঁঠাল ভাঙলে আঠা লাগে না। সংসার জল, আর মানুষের মনটি যেন দুধ। জলে যদি দুধ রাখতে যাও, দুধে জলে এক হয়ে যাবে। তাই নির্জন স্থানে দই পাততে হয়। দই পেতে মাখন তুলতে হয়। মাখন তুলে যদি জলে রাখো, তাহলে জলে মিশবে না, নির্লিপ্ত হয়ে ভাসতে থাকবে।

গিরিশ ঘোষ ধমকে উঠলো 'আপনি যে এখানে তিন-চার ঘণ্টা ধরে রয়েছেন এ কেমন কথা? আর রুগী নেই আপনার? তাদের চিকিৎসা করতে হবে না?'

'আর ডাক্তারি আর রুগী!' ডাক্তার সরকার গভীর দীর্ঘশ্বাস ফেললেন: 'যে পরমহংস হয়েছে তার জন্যে আমার সব গেলো।'

মাস্টারমশাইকে বলছে, 'তোমরা জানো না আমার কী ভীষণ লোকসান হচ্ছে! রোজ রোজ দু-তিনটে কল মারা যাচ্ছে। পরদিন নিজেই রুগীদের বাড়ি যাই, ফি নিই না। নিজের থেকে গেলে ফি নেবো কেমন করে?

'ডাক্তারের বাড়ি গিয়েছিলে?' রামকৃষ্ণ মাস্টারমশাইকে জিগ্যেস করলেন।

'গিয়েছিলাম।'

'অসুখের কথা কী বললো?'

'তাই জানতেই তো গিয়েছিলাম। জিগ্যেস করলাম, আজ ব্যারামের কী ব্যবস্থা হবে? ডাক্তার বললো, ব্যবস্থা আমার মাথা আর মুণ্ডু। আমাকে আবার যেতে হবে—শুধু এই ব্যবস্থা!

রোজ লোকসান হচ্ছে তবু ডাক্তারের যাওয়া চাই।

তবে কি ডাক্তারের ঈশ্বরে বিশ্বাস হচ্ছে? বৈজ্ঞানিক, যুক্তিবাদী, বাস্তবপন্থী ডাক্তার—তার কিনা আজগুবিতে বিশ্বাস! যাকে দেখা যায় না, ধরা যায় না, জানা যায় না, সে থাকে কী করে?

না না, ঈশ্বর বলি না, বিজ্ঞান বলি, বিজ্ঞানই বলি। কিন্তু যতোদূর আমার বুদ্ধি ততোদূরই তো বিজ্ঞান। আমার বুদ্ধির বাইরে কি কিছু নেই? তবে বিজ্ঞান সেখানে কোথায়? কারণের পর কারণ খুঁজে বেড়াচ্ছি কিন্তু সমস্ত কারণের কর্তা কে, এ কে বলবে?

শিবনাথের বন্ধুর স্ত্রীর খুব অসুখ। অবস্থা এমন নয় যে, ভালো ডাক্তার দেখায়। শিবনাথ বিদ্যাসাগরকে ধরলো। বিদ্যাসাগর ধরলো ডাক্তার সরকারকে—যদি বিনা ফিতে গরিবকে দেখে।

ডাক্তার সরকার তখনি দেখতে ছুটলেন। বারে বারে ছুটলেন। কিন্তু শত চেষ্টায়ও বাউটিকে সুস্থ করতে পারলেন না।

বউটি মারা যাবার একদিন আগে, রাত প্রায় দশটা, শিবনাথ হন্তদন্ত হয়ে এসেছে ডাক্তারের কাছে: 'শীগগির নতুন একটা কিছু ওষুধ চাই, বড্ড ছটফট করছে।'

'দিচ্ছি। কিন্তু অষুধের জন্যে শিশি এনেছো?' ডাক্তার সরকার ব্যস্ত হয়ে উঠলেন।

কিন্তু আশ্চর্য, শিবনাথ শিশি আনতে ভুলে গিয়েছে। কোনোদিন তার এমন ভুল হয় না, আজ এই সঙ্গিন মুহূর্তেই এমন বিস্মরণ।

ডাক্তার নিজের বাড়িতে খোঁজ করলেন। কিন্তু যেমনটি দরকার পাওয়া গেলো না। শিবনাথ ছুটে বেরিয়ে গেলো। কোনো ডাক্তারখানা থেকে যদি কিনতে পারে। রাত অনেক হলো। তা হোক। শিশি একটা যোগাড় হবে না ?

শিবনাথ যখন শিশি নিয়ে ফিরলো তখন অনেক মূল্যবান সময় নষ্ট হয়ে গিয়েছে।

ডাক্তার ক্লান্ত স্বরে বললেন, 'এরি জন্যে মনে হচ্ছে বউটি বাঁচবার নয়। যদি বাঁচবার হতো, তোমার শিশি আনতে ভুল হবে কেন, আর আমার ঘরেই বা একটা শিশিও পাওয়া যায় না কেন ?'

'বাঃ, এই তো এনেছি, যোগাড় করে।'

'যেখানে প্রতিটি মুহূর্ত দামী সেখানে এতোটা সময় অনর্থক নষ্টই বা হয় কেন ? কোন ওজরে ? শিবনাথ, আমি স্পষ্ট দেখতে পাচ্ছি, বাঁচাতে পারলাম না।'

শিবনাথ ম্লান হয়ে গেলো। বললো, 'আপনিও যদি এই কথা বলেন, আমরা যাই কোথায় ?'

ডাক্তার চমকে উঠলেন : 'কেন, কী বললাম আমি ?'

'আপনি ডাক্তার, বৈজ্ঞানিক।' শিবনাথ ঋজু কণ্ঠে বললো, 'আপনিও যদি ভাগ্য বা নিয়তির ওপর নির্ভর করে থাকেন তাহলে আমাদের উপায় কী ?'

'অনেকদিন ধরে ডাক্তারি করছি, হাড়ে ঘুণ ধরে গেলো। কিন্তু সর্বদা এই সত্যই উপলব্ধি করছি, আরেকটা শক্তি সমস্ত প্রাণী-জীবনকে চালনা করছে। যতোই ওষুধ দিই, ছুরি-কাঁচি চালাই, আমরা কিছু নয়, অন্ধকারে ঢিল ছুড়ছি মাত্র। যার মৃত্যু নিশ্চিত, কোন ডাক্তার তাকে রক্ষা করে।'

'তাহলে ডাক্তারি ছেড়ে দিন।' শিবনাথ ঝলসে উঠলো : 'সবাইকে বলুন, ভাগ্যের হাতে আত্মসমর্পণ করে চুপচাপ্ বসে থাকো।'

'তা কেন ?' ডাক্তার শান্তমুখে বললেন, 'অন্ধকারে আছি বলেই তো বেশী করে হাতড়াতে হবে, বেশী করে আঁকড়াতে হবে। ফলাফল আমাদের হাতে না থাক, তবু আমরা বীর, আমরা লড়াই করে যাবো। সত্য খুঁজতে খুঁজতে ধরে ফেলবো সেই সত্যস্বরূপকে।'

কিন্তু এ নতুন রুগী, রামকৃষ্ণ কী বলেন ? বলেন, 'ডাক্তার, আমার এই অসুখটা ভালো করে দাও। তাঁর নাম গুণগান করতে পাই না।'

শোনো, কী অদ্ভুত কথা। আমাকে ভালো করে দাও—যেন ঈশ্বর-কথা বলতে পারি। যদি একটা দিনেরও আয়ু পাই, তবে সেদিনেও শুধু ঈশ্বরকথা কইবো।

'যতোক্ষণ আমি আমি করছো ততোক্ষণ যন্ত্রণা', বলছেন রামকৃষ্ণ, 'যেই তুমি তুমি করলে, সমস্ত যন্ত্রণা সঙ্গীত হয়ে যাবে। এই দেখো না, গরু যতোক্ষণ হাম্বা হাম্বা বা হাম-হাম করে ততোক্ষণ তার দুঃখ। গ্রীষ্ম নেই, বর্ষা নেই, সমস্তদিন তাকে লাঙল দিতে হয়। পিটুনি সইতে হয় রাখালের হাতে। তারপর তাকে কসাইরা কাটে। চামারে চামড়া নিয়ে জুতো তৈরী করে। অবশেষে নাড়িভুঁড়ি থেকে তাঁত হয়। ধুনুরির হাতে পড়ে যখন সে তাঁত তুহুঁ তুহুঁ—তুমি তুমি করে তখনই নিস্তার। অর্থাৎ যখন মানুষ বলে আমি নই, আমি কেউ নই, হে ঈশ্বর তুমিই কর্তা তুমিই সমস্ত তখনই তার যন্ত্রণার অবসান।'

ডাক্তার বললেন, 'কিন্তু ধুনুরির হাতে পড়া চাই।'

আশ্চর্য, ডাক্তারও তবে ধুনুরির হাতে ধরা পড়বার কথা ভাবে !

বর্ষার রাত, তিনটের সময় ঘুম ভেঙে গিয়েছে ডাক্তারের ! ভাবনা ধরেছে, রামকৃষ্ণের ঘরের জানলা বন্ধ আছে কিনা। নাকি খোলা জানলায় নতুন করে ঠাণ্ডা লাগলো ?

ভোর হতেই খোঁজ নিতে চলে এসেছেন ডাক্তার।

নরেনও এসেছে। রামকৃষ্ণ বললেন ডাক্তারকে, 'গান শুনবেন ?'

'না। সেটা তোমার পক্ষে ভালো নয়। তবে যদি ভাব চেপে—'

'না না, আমার আবার ভাব কী !

নরেন গান ধরলো। কিছুক্ষণ শুনেই ঠাকুর অতল ভাব-সমাধিতে ডুবে গেলেন। শরীর নিস্পন্দ, নাকে নিঃশ্বাস নেই, চোখ পাথরের মতো স্থির, নিষ্পলক। যেন একটা জড় কাঠের পুতুল। একবারে বাহ্যশূন্য।

ডাক্তার ঠাকুরের বুকে ষ্টেথিস্কোপ রাখলেন। হৃৎপিণ্ড স্তব্ধ। নিশ্চল। ষ্টেথিস্কোপ ছুঁড়ে ফেলে দিলেন ডাক্তার।

নরেনের গান চললো : 'এ কি এ সুন্দর শোভা, কি মুখ হেরি এ!'

সত্যি, এ যেন কোনো মানুষেরই মুখ নয়। ঈশ্বরেরই মুখ।

ষ্টেথিস্কোপ গুটিয়ে নিলেন ডাক্তার। মনে স্থির জানলেন ঈশ্বরই মহত্তম বিজ্ঞান।

## শ্রীরামকৃষ্ণ ও দুর্গাচরণ নাগ

চলেছে পায়ে হেঁটে। চলেছে তো চলেইছে! কতোদূর থেকে আসছে না-জানি। সমস্ত শরীরে ধুলো। 'দক্ষিণেশ্বর কোথায় বলতে পারেন?' শেষে একজনকে জিগ্যেস করলো।

'সে কি মশাই? দক্ষিণেশ্বর যে আপনি ছাড়িয়ে এসেছেন।'

দুপুর দুটোর সময় মন্দিরে এসে পৌঁছোলো দুর্গাচরণ। সে যখন আট বছরের ছেলে তখন মা মারা যায়। পিসীমা মানুষ করে। রাতে যখন পিসীমা রূপকথার গল্প বলতো তখন জানলা দিয়ে তারা-জ্বলা আকাশের দিকে তাকিয়ে দুর্গাচরণ বলতো আমি ওই দেশে যাবো পিসীমা, আমাকে ওখানে নিয়ে চলো।

যদিও তখন ভর-দুপুর, দুর্গাচরণের মনে হলো, এটাই বুঝি তারা-জ্বলা আকাশের ওপারে সেই রূপকথার রাজ্য!

'হ্যাঁ মশাই, এখানে একজন সাধু থাকেন?' একজন দাড়িওয়ালা লোককে জিগ্যেস করলো দুর্গাচরণ।

দাড়িওয়ালা লোক আর কেউ নয়, প্রতাপ হাজরা। তার শুধু পাটোয়ারী বুদ্ধি।

বললো, 'হ্যাঁ, একজন আছেন বটে, কিন্তু আজ তো এখানে নেই।'

'নেই?' বসে পড়লো দুর্গাচরণ : 'কোথায় গিয়েছেন?'

'চন্দননগরে। কবে ফিরবেন ঠিক নেই। তুমি আরেকদিন এসো।'

অবসন্ন পায়ে হৃতসর্বস্বের মতো আবার কলকাতা ফিরে চলা! তারা-জ্বলা আকাশ বুঝি এক ফুঁয়ে অন্ধকার হয়ে গেলো।

'ও মা, ওই দেখো ঘরের ভিতর থেকে হাতছানি দিয়ে কে ডাকছে! আর কে! ওই বুঝি তার মনের মানুষ!

প্রতাপ হাজরাকে উপেক্ষা করে সটান ঘরে ঢুকে পড়লো দুর্গাচরণ। দেখলো, ছোটো তক্তপোশটির উপর পা ছড়িয়ে বসে আছেন রামকৃষ্ণ।

প্রতাপ হাজরা লোককে বেশী ঘেঁষতে দিতে চায় না। পাছে আর কেউ তার বরাদ্দে ভাগ বসায়। কিন্তু ঠাকুর যাকে ডাকেন তাকে আটকায় প্রতাপের সাধ্য কী!

দুর্গাচরণ ঠাকুরের পা ছুঁয়ে প্রণাম করতে গেলো।

রামকৃষ্ণ পা সরিয়ে নিলেন।

'তুমি তো ডাক্তার।'

'হ্যাঁ, ক্যাম্বেলে ক'দিন পড়ছিলো দুর্গাচরণ। কলেজ ছেড়ে দিয়ে হোমিওপ্যাথি করছে। বিস্তর নাম ডাক।

'ডাক্তারের ধর্মলাভ হওয়া কঠিন।' বললেন রামকৃষ্ণ, 'এক ফোঁটা ওষুধেই যদি মন পড়ে থাকে, তাহলে কী করে এই বিরাট বিশ্বব্রহ্মাণ্ডের ধারণা হবে!'

দরকার নেই আমার ধর্মলাভে। দুর্গাচরণ মনে মনে বললো। যে তোমার চরণস্পর্শ লাভ করতে পারলো না কী হবে তার বিরাটের ধারণা নিয়ে!

'শোনো, তুমি সংসারেই থাকবে, গৃহই তোমার পীঠস্থান। কিন্তু কী রকম থাকবে বলো তো?' রামকৃষ্ণ স্মিতমুখে বললেন, 'থাকবে পাঁকাল মাছের মতো। পাঁকাল মাছ পাঁকের মধ্যে ডুবে আছে কিন্তু গায়ে পাঁকের স্পর্শলেশ নেই! তেমনি সংসারে থাকো কিন্তু তার ময়লা যেন না লাগে।'

তোমার পায়ের স্পর্শটুকুই পেলাম না, কী করে আমার ময়লা কাটবে? অন্তরের নির্জনে বসে নীরবে কাঁদতে লাগলো দুর্গাচরণ।

'আচ্ছা, তুমি তো ডাক্তার, তবে দেখো তো আমার পায়ে কী হয়েছে!' রামকৃষ্ণ পা দু'খানি বাড়িয়ে ধরলেন।

কাছে সরে এলো দুর্গাচরণ। স্পর্শ করা বারণ, তীক্ষ্ণ চোখে পর্যবেক্ষণ করতে লাগলো। কুণ্ঠিতের মতো বললো, 'কই, কোথাও তো কিছু দেখতে পাচ্ছি না!'

রামকৃষ্ণ হাসলেন: 'আহা, ভালো করে দেখো না, কী হয়েছে?'

এতোক্ষণে তবে বুঝলো দুর্গাচরণ। পা দু'খানি চেপে ধরলো মাথা লুটিয়ে দিলো পায়ে। অন্তর্যামী মনের কান্না শুনতে পেয়েছেন। অহঙ্কার অশ্রুতে দ্রবীভূত হলেই পরমপদ লাভের যোগ্যতা আসে।

দুর্গাচরণ ওষুধের বাক্স আর চিকিৎসা-প্রণালী বই ফেলে দিলো গঙ্গায়।

কী করে চলবে তবে?

ভগবান চালাবেন। তাঁর রাজ্যে কিছুই অচল নেই।

বাড়ির লাউগাছটার কাছে গরু বাঁধা। দড়িটা ছোটো, তাই আকণ্ঠ চেষ্টা করেও গাছের নাগাল পাচ্ছে না। গরুটার ক্ষুধার্ত দুই চোখে লোলুপ কাতরতা। ও মা, খাবি, খেতে সাধ গিয়েছে? নে খা, মনের সাধ মিটিয়ে খা। দড়িটা খুলে দিলো দুর্গাচরণ। মুহূর্তে গাছটা নিশ্চিহ্ন হয়ে গেলো।

জেলে মাছ বেচতে এসেছে, কই মাগুর সিঙ্গি। কাছেই এই পুকুরের মাছ মশাই, জ্যান্ত, দেখুন লাফাচ্ছে চুপড়িতে। আনন্দে লাফাচ্ছে, না, যন্ত্রণায় ছটফট করছে? সমস্ত মাছ কিনলো দুর্গাচরণ। মুহূর্তমাত্র দেরী না করে মাছগুলি পুকুরে ছেড়ে দিয়ে এলো। জেলে তো থ! দাম আর চুপড়ি যেই ফিরে পেলো অমনি ছুট দিলো ঊর্ধ্বশ্বাসে।

একটা গোখরো সাপ বেরিয়েছে উঠোনে। মারো—মারো, সবাই ত্রস্ত-ব্যস্ত হয়ে উঠলো। শুধু দুর্গাচরণ নির্বিচল। বললো, বনের সাপে খায় না,

মনের সাপে খায়। যদি ওর অনিষ্ট ইচ্ছা না করো, ও-ও করবে না কিছু অনিষ্ট। যেমন দেবে তেমনি পাবে।'

নাগরাজ! নাগরাজ! সাপকে ডাকতে লাগলো দুর্গাচরণ।

'আসুন আমার সঙ্গে। জঙ্গলে থাকেন, কেন এই ক্ষুদ্র মানুষের ঘরে পদার্পণ করেছেন? এখানে আপনার মর্যাদা কে বোঝে?'

ঠাকুর গৃহে থাকতে বলেছেন, কী মনোরম গৃহই দিয়েছেন! চারখানা ঘর, তার মধ্যে তিনখানারই ছাদ ফুটো। অঢেল বর্ষা নেমেছে, যে ঘরখানা নিটুট সে ঘরেই সস্ত্রীক থাকে দুর্গাচরণ। হঠাৎ দু'জন অতিথি এসে উপস্থিত। খাওয়ানো না হয় হলো কিন্তু রাত্রে শুতে দিই কোথায়?

স্ত্রী একবার তাকালো স্বামীর দিকে।

দুর্গাচরণ বললো, 'যে ঘরখানা আমাদের তাই ওদেরকে ছেড়ে দেবো। আজ তো আমাদের মহাভাগ্য। অতিথি-নারায়ণের সেবায় আমাদের ঘুম আর আরাম উৎসর্গ করতে পারছি।'

পেটে শূলব্যথা উঠেছে, ঘরে পড়ে আছে দুর্গাচরণ, আট-দশজন অতিথি এসে হাজির। বাজারে বেরোতে হয়, নইলে অতিথি-সৎকার হয় কি করে? এদিকে ব্যথার যে কমতি নেই। ব্যথা নিয়েই বেরিয়ে পড়লো দুর্গাচরণ।

আট-দশজনের বাজার, প্রকাণ্ড বোঝা হয়ে দাঁড়ালো। একটা মুটে ডাকলেই তো হয়। সর্বনাশ? নিজের বোঝা অন্যকে দিয়ে বয়াবো? কখনো না। মুটে না ডেকে নিজেই সে মোট মাথায় তুললো দুর্গাচরণ! কিন্তু কতোদূর যাবে? পেটে অসহ্য যন্ত্রণা। ঠাকুরকে উদ্দেশ করে বললো, 'খুব তো সংসারাশ্রম করতে বলেছো। অতিথি-নারায়ণের সেবা করতে দিচ্ছো কই?'

ব্যথার উপশম হলে মোট মাথায় নিয়ে ফের চলতে লাগলো দুর্গাচরণ। বাড়ি পৌঁছে তার আবার কান্না: 'আপনাদের কাছে আমি অপরাধী হয়ে রইলাম। আপনাদের সেবার কতো দেরী হয়ে গেলো।'

রামকৃষ্ণ বললেন, 'যে সংসারে থেকে ঈশ্বরকে ডাকে, ঈশ্বরের সেবা

করে, সেই বীরভক্ত। যে সংসার ত্যাগ করেছে সে ঈশ্বরকে ডাকবে, ঈশ্বরের জন্যে করবে তাতে বাহাত্বরি কী! যে সংসারে থেকে ঈশ্বরকে ডাকে ঈশ্বরকে ধরে সেই বাহাত্বর সেই বীরপুরুষ।'

ত্বর্গাচরণ সেই বীর।

পাটের কলের ত্বটো সাহেব গ্রামে পাখি মারতে এসেছে। ত্বর্গাচরণ ছুটে গিয়ে তাদের বললো, 'পাখি আপনাদের কী করেছে? ওদের মারবেন না বলছি।'

রুক্ষসূক্ষ্ম পাগলের মতো দেখতে। এর কথা কে গ্রাহ্য করে! একটা সাহেব পাখির দিকে তাক করলো বন্দুক।

খপ করে বন্দুক ধরে ফেললো ত্বর্গাচরণ। কী স্পর্ধা, সাহেব ক্ষিপ্ত হয়ে উঠলো বন্দুকের গুলী পাখিকে নয়, তোমাকেই বিদ্ধ করবে, দেখো। কিন্তু সাধ্য কি, ত্বর্গাচরণের মুঠোর থেকে বন্দুক ছিনিয়ে নেয়। রোগা লিকলিকে শরীরে এখন শত সিংহের শক্তি। ধস্তাধস্তিতে সাহেব তাকে কিছুতেই টলাতে পারছে না। দ্বিতীয় সাহেবটা এলো প্রথমের সাহায্যে। তবুও নয়। ত্বর্গাচরণ বন্দুক কেড়ে নিয়ে চললো বাড়ির দিকে। বাড়ি এসে জলে হাত ধুয়ে ফেললো। কী ভীষণ প্রাণঘাতী অস্ত্র স্পর্শ করেছি!

নিজের উপরেও তার নিষ্ঠুরতা কম নয়।

জিহ্বার সুখেচ্ছা হবে বলে নিজে মিষ্টি বা নুন খায় না। ত্বর্গাচরণ কিন্তু পরকে খাওয়ায় সাধ্যমতো। তার বাসার অর্ধেকটায় এক চালের আড়তদার থাকে। তার আড়তে কুঁড়ো জমে থাকে। তাই ত্বর্গাচরণ কুড়িয়ে নিয়ে এসে গঙ্গাজল মাখিয়ে খায়। শুধু আহার আর আস্বাদ নিয়েই যদি থাকবো, তবে কখন ডাকবো ভগবানকে? কুঁড়ো খেয়ে দিব্যি হাল্‌কা আছি।

আর যাই করো পরনিন্দা করো না। শুনোও না পরনিন্দা। আর গুরুনিন্দা শোনা তো মহাপাতক।

অসতর্কে কাউকে হঠাৎ নিন্দা করে ফেলেছে, অমনি আত্মপীড়ন শুরু হয়ে গেলো। আর নিন্দে করবি? রাস্তা থেকে একটা পাথর কুড়িয়ে এনে ঘা মারতে লাগলো কপালে। বল, আর অবাধ্য হবি? কপাল

ফেটে রক্ত ঝরতে লাগলো। সে যেমন পাজী তার তেমনি শাস্তি হওয়া দরকার।

কে একজন রামকৃষ্ণের নিন্দে শুরু করেছে।

'থামুন বলছি, ও-সব মিথ্যে কথা।' দুর্গাচরণ প্রথমটা তীব্রস্বরে প্রতিবাদ করলো।

নিন্দুকের রসনা আরো লেলিহান হয়ে উঠলো।

'এ বাড়িতে বসে এসব নিন্দাবাদ করতে পারবেন না বলছি।' দুর্গাচরণ হুমকে উঠলো : 'এই কানে শুনতে পারবো না গুরুনিন্দা।'

গালাগালেরও একটা নেশা আছে। নিন্দুক তাই নিরস্ত হলো না।

'বেরোও, বেরোও তুমি এখান থেকে। নইলে মহা বিভ্রাট হবে বলে দিচ্ছি।'

কে কার কথা শোনে। লোকটার মাথায় ভূত চেপেছে। নিন্দার গলা সে আরো উঁচু করলো।

'তবে রে—' নিজের পায়ে তো জুতো নেই, ওই লোকটারই পায়ের জুতো কেড়ে নিয়ে লোকটাকে পিটতে লাগলো দুর্গাচরণ। 'বেরোও, বেরোও আমার সুমুখ থেকে।'

চলে যেতে যেতে লোকটা শাসিয়ে গেলো, 'আচ্ছা, দেখে নেবো তুমি কেমনতরো সাধু। পাবে এর প্রতিফল।'

দুর্গাচরণ ঘন ঘন ঠাকুরের উদ্দেশে প্রণাম করতে লাগলো। ঠাকুর, কেন, কেন তুমি আমাকে গৃহস্থ হতে বললে ? সন্ন্যাসী হলে তো আমি নিষ্ক্রিয় ও নির্বিচল হতে পারতাম। গৃহস্থ হওয়ার জন্যই তো আমার এই যন্ত্রণা। প্রতিবেশীর নিন্দা শুনতে হয়, করতে হয় ক্রুদ্ধ প্রতিকার। তারপর আবার প্রতীক্ষা করতে হয় দোর্দণ্ড প্রতিফলের।

মুহূর্তে কী ভোজবাজি হয়ে গেলো কে জানে, লোকটা দেখি একাই ফিরে আসছে। লাঠি সোটা নিয়ে নয়, দু'টি হাত জোড় করে। দুর্গাচরণের কাছে বসে দীনবচনে বললো, 'আমাকে ক্ষমা করুন।'

জয় শ্রীরামকৃষ্ণ ! আনন্দে দুর্গাচরণ লাফিয়ে উঠলো।

'আরে—বসুন বসুন, উঠছেন কেন ? এতোবড়ো একজন গণ্যমান্য লোক আপনি অমনি কি ফিরে যেতে আছে ? তামাক খেয়ে যান।' দুর্গাচরণ তামাক সাজতে বসলো।

ঠাকুরের কাছে গিয়ে বললো, 'আমাকে তোমার সেবার কাজে লাগাও।'

রামকৃষ্ণ তাকে নানা ফরমাশ খাটাতে লাগলেন। ওরে, হাওয়া কর, পা টিপে দে, তামাক সাজ, গামছা আর বটুয়া নিয়ে আয়, গাড়ুতে জল ভর, নিয়ে চল ঝাউতলায়।

দুর্গাচরণ এক পায়ে খাড়া।

আমাকে আরও বড়ো কাজে লাগাও। একটা কঠিন কিছু করি। রামকৃষ্ণের তখন অসুখ, তারই শয্যায় দুর্গাচরণ তাঁর গা ঘেঁষে বসেছে। মতলব, ঠাকুরের ব্যাধি নিজের শরীরে আকর্ষণ করে নেবে।

ঠাকুর জানেন, সে ক্ষমতা আছে দুর্গাচরণের ! তাই তাকে তিনি বারে-বারে নানা কাজের ছুতোয় দূরে পাঠিয়ে দিচ্ছেন। অসুখ ভালো করবার জন্য যিনি কালীর কাছে, তাঁর মার কাছে পর্যন্ত প্রার্থনা করতে চান না, তিনি সেই ব্যাধি ভক্তদেহে সঞ্চারিত করবেন, এ অসম্ভব।

তবু দুর্গাচরণের আপ্রাণ চেষ্টা।

দেওয়া কাজ পলকে শেষ করে আবার ঠাকুরের গা ঘেঁষে বসেছে। সান্নিধ্যে ঘণতর হচ্ছে।

রামকৃষ্ণ তখন বললেন, 'দুর্গাচরণ, আমার জন্যে আমলকী আনতে পারো—টাটকা আমলকী ?'

সেটা শ্রাবণ মাস, আমলকীর সময় নয়। কিন্তু ঠাকুর যখন চেয়েছেন তখন সন্দেহ কী, অকাল ফলোদয় হবে। দুর্গাচরণ বেরিয়ে পড়লো আমলকীর খোঁজে। বিশল্যকরণীর খোঁজে। বিশল্যকরণীর খোঁজে মহাবলী মহাবীর।

স্নান নেই, আহার নেই, নিদ্রা নেই, বিশ্রাম নেই ; তিনদিন পরে, কোত্থেকে কে জানে, আমলকী নিয়ে এলো দুর্গাচরণ।

আমলকী পেয়ে ঠাকুরের সে কী আনন্দ !

ঈশ্বরের কৃপাশক্তিতেই জীবনে ফলবে এ আমলকী। ঘটবে অকাল ফলোদয়।

তাই ঈশ্বরকে ধরে থাকো। নিরন্তর ঈশ্বরকথা বলো। আর সব কথার ইতি আছে। ঈশ্বরকথার ইতি নেই।

## শ্রীরামকৃষ্ণ ও বিবেকানন্দ

নদীতীরে বসে এক সাধু সাধন করছে। হঠাৎ চোখ পড়ল জলের দিকে। দেখলো একটা বৃশ্চিক জলে পড়েছে। পারে আসবার জন্য চেষ্টা করছে, কিন্তু স্রোত ঠেলে এগুতে পারছে না। আশ্রয়চ্যুত অসহায়ের মতো হাবুডুবু খাচ্ছে। স্থলের জীব পড়েছে জলের অগাধে। সাধুর মায়া হলো। ভাবলো, আহা, ওকে বাঁচাই, আশ্রয় দিই ওকে।

হাতে করে জল থেকে তুললো তাকে ! তোলা মাত্রই বৃশ্চিক তাকে দংশন করলো। বিন্দুমাত্র দ্বিধা করলো না।

চক্ষের নিমিষে যন্ত্রণায় অস্থির হয়ে সাধু বিছেটাকে ছুঁড়ে দিলো জলে। কি অকৃতজ্ঞ ! দয়াপরবশ হয়ে আশ্রয় দেবার জন্য তুললাম জল থেকে, আর আমাকেই কিনা কামড়ালো ! দীনমনা আর কাকে বলে !

আবার দৃষ্টি পড়লো জলের দিকে। দেখলো, জল থেকে বেরিয়ে আসবার জন্য বৃশ্চিক প্রাণপণে চেষ্টা করছে। কিন্তু তরঙ্গসঙ্কুল নদীর সঙ্গে পেরে ওঠে তার সাধ্য কি।

সাধুর আবার দয়া হলো। আবার হাত বাড়িয়ে তুললো বিছেটাকে।

ক্রূরাত্মা বৃশ্চিক আবার দংশন করলো সাধুকে। অসহ্য ! যেন একটা তপ্ত লোহার শলা হাতের মধ্যে কে গুঁজে দিলো। চক্ষের পলকে বিছেকে

আবার জলের মধ্যে ছুঁড়ে দিলো সাধু। বিছের আবার জলে পড়ে প্রাণসংশয় হলো।

তখন সাধু ভাবলো, এ আমি কি করছি? বৃশ্চিক আমার চেয়ে বড়ো সাধু। সে-ই স্থিরব্রত, স্বধর্মনিষ্ঠ। সে বারে বারে তার ধর্ম পালন করছে। উপকারীর করতলকেও সে রেহাই দিচ্ছে না। আর আমি কি করছি? আমি বারে বারে আমার স্বধর্ম থেকে বিচ্যুত হচ্ছি। আমি সাধু, সর্বজীবে দয়া করাই আমার সাধুতা। উপকৃতই হই বা অপকৃতই হই—সর্বাবস্থায় দয়াতে প্রতিষ্ঠিত থাকাই আমার কর্তব্য। কেন আমি বৃশ্চিককে বারে বারে জলে ছুঁড়ে দিচ্ছি? আগুন কি তার উত্তাপ বা ঔজ্জ্বল্য ত্যাগ করে? জল কি ত্যাগ করে শৈত্য বা তারল্য? আমি যদি দয়া বিসর্জন দিই তবে আমি কিসের সাধু?

জল থেকে সাধু আবার তুললো বৃশ্চিককে। যেমন-কে-তেমন বৃশ্চিক আবার দংশন করলো। এবার আর সাধু তাকে ফেললো না ছুঁড়ে। যন্ত্রণায় হাত ছিন্ন হয়ে গেলেও নির্বিচল রইলো। ধীরে ধীরে তাকে নামিয়ে দিল মাটিতে। নিরাশ্রয়কে দিলো তার নিরাপদ বসতি। বিপদ-বদ্ধকে অবাধগমন।

দেবরাজ ইন্দ্র কর্ণের সহজাত কবচকুণ্ডল হরণ করবেন ঠিক করেছেন। হরণ করতে কি আর পারবেন? তাই ভেবেছেন ভিক্ষা চেয়ে নেবেন।

পাণ্ডবদের প্রিয়সাধন করতে তৎপর হয়েছেন ইন্দ্র। অর্জুন যে তাঁর প্রিয়তম।

ইন্দ্রের সঙ্কল্প জানতে পেরেছেন সূর্যদেব। ইন্দ্রের নাম যদি সহস্র-লোচন, সূর্যের নাম সহস্ররশ্মি।

সত্যপরায়ণ মহাবীর কর্ণের কাছে উপস্থিত হলেন দিবাকর।

'আমার হিতকথা শোনো।' বিভাবসু বলতে লাগলেন স্নিগ্ধস্বরে, 'তোমার স্বভাবের কথা জানতে পেরেছে সুররাজ।'

'আমার স্বভাবের কথা?' কর্ণ চমকে উঠলো।

'হ্যাঁ, তুমি কারু কাছে কিছু প্রার্থনা করো না অথচ তোমার কাছে যে যা চায় তাই বিলিয়ে দাও অকাতরে।'

প্রীতিপ্রফুল্ল মুখে হাসতে লাগলো কর্ণ।

'তোমার এই স্বভাবের কথা জানতে পেরে ইন্দ্র তোমার থেকে তোমার কবচকুণ্ডল চেয়ে নিতে আসবে। খরবদার, তুমি কিছুতেই দেবে না। তোমার পরাভব ও অর্জুনের জয়ই তার কাম্য। শুধু পরাভব কেন, কবচকুণ্ডল থেকে বিচ্যুত হলে তোমার মৃত্যু অবশ্যম্ভাবী। সুতরাং ধনরত্ন ও অন্যান্য পার্থিব সম্পদ দিয়ে পুরন্দরকে নিবারিত করবে।'

'ব্রাহ্মণবেশে আপনি কে?' কর্ণ প্রশ্ন করলো।

'আমি মরীচিমালী সূর্য। তোমার পরম সুহৃদ। আমার কথা শোনো। আমার কথা রাখলে তোমার শ্রেয়োলাভ হবে।'

কর্ণ প্রণত হলো। বললো, 'আমি যদি আপনার প্রীতিভাজন তবে কেন আপনি আমাকে আমার ব্রত থেকে পরাঙ্মুখ করতে চান? কেন আমি আমার স্বধর্ম থেকে স্খলিত হবো? দেবরাজ ইন্দ্র যদি পাণ্ডবদের হিতকামনায় কবচকুণ্ডল ভিক্ষে করেন আমি তাঁকে তা দিয়ে দেবো।'

মূর্খ, না উন্মত্ত! সূর্য ধিক্কার দিয়ে উঠলেন: 'কবচকুণ্ডল আছে বলেই তুমি যুদ্ধে অবধ্য। ও দিয়ে ফেললে তোমার মৃত্যু সুনিশ্চিত।'

'হোক মৃত্যু।' কর্ণ বললো গম্ভীর স্বরে, 'অকীর্তিকর জীবনের চেয়ে যশস্কর মৃত্যুই শ্রেয়। মৃত্যুর ভয়ে আমার ত্রিভুবনসঞ্চারিণী কীর্তিকে ম্লান হতে দেবো না।'

সূর্য বিদ্রূপ করে উঠলেন, 'মৃত ব্যক্তির আবার কীর্তি কি! সে কি করে জানতে আসছে তার কীর্তির কথা। একমাত্র জীবিতাবস্থায়ই কীর্তি উপভোগ্য। সুতরাং যাতে বেঁচে থেকে কীর্তি আস্বাদ করতে পারো তার উপায় দেখো। শত্রুনিপাত করে যুদ্ধবিজয়ই পরম কীর্তি। শোনো, সন্নিহিত হলেন দিবাকর, 'হয় অকর্ণ নয় অনর্জুন, এই তো কুরুক্ষেত্র যুদ্ধের শেষ কথা। কেন অকারণে প্রাণ দান করবে। তুমি যদি কবচকুণ্ডল সম্পন্ন থাকো দেবরাজ ইন্দ্রের শত সাহায্য পেলেও স্পর্ধিত অর্জুন তোমাকে পরাস্ত

করতে পারবে না। আমার উপদেশ শোনো। রমণীয় মধুর বাক্যে ইন্দ্রকে তৃপ্ত করে বিদায় দিয়ে দিও। কদাচ কুণ্ডলকবচ খুলো না গা থেকে। খুললেই মৃত্যু।'

বিচলিত হলো না কর্ণ। বললো, 'মৃত্যুর চেয়েও বেশি ভয় করি মিথ্যাকে। যখন প্রতিশ্রুতি দিয়েছি যাচক কখনো প্রত্যাখ্যাত হবে না আমার কাছে, তখন সে সত্য আমি জীবনপণে পালন করবো। অর্জুনের কথা ভেবে কেন আপনি এমন উদ্বিগ্ন হচ্ছেন। আমি দ্রোণাচার্য ও জামদগ্ন্যর থেকে যে অস্ত্র পেয়েছি অর্জুনকে পরাস্ত করতে তাই যথেষ্ট।'

মোটেই নিরুদ্বেগ হতে পারলেন না ভাস্কর। বললেন, 'কিন্তু কবচকুণ্ডল থাকলেই সে-সব অস্ত্র কার্যকরী হবে। একমাত্র কবচকুণ্ডলেই শত্রুঘাতিনী অমোঘ শক্তি নিহিত। তাই তো তা হরণ করতে উদ্যোগী হয়েছেন দেবরাজ।'

তবু কর্ণের এতোটুকু ভ্রূক্ষেপ নেই। বললো, 'ভগবন, শরীর অচিরস্থায়ী। শরীরের সঙ্গে সহজাত যে কবচকুণ্ডল তাও ক্ষণভঙ্গুর। আমি যদি ক্ষণভঙ্গুর দ্রব্যের বিনিময়ে চিরস্থায়িনী কীর্তি লাভ করতে পারি সে সুযোগ আমি ছাড়ি কেন? আমার ব্রত ভঙ্গ করতে আদেশ করবেন না। ত্রিদশাধিপতি ইন্দ্র যদি আমার জীবন প্রার্থনা করেন, তাও আমি তাঁকে দিয়ে দেবো অকাতরে। আমার সত্য থেকে আমার সঙ্কল্প থেকে আমি ভ্রষ্ট হবো না কিছুতেই।'

এই হচ্ছে স্বধর্মে নিয়ত স্থিত থাকা। সূর্য চন্দ্র টলুক, আমি টলছিনে। এই বসলাম আমার আসনে, শরীর শুষে যাক, কঙ্কালীকৃত হোক, তবু আমার সাধনফল উদ্ধার না করে উঠবো না। এই বেরুলাম যাত্রায়, মৃত্যুদুঃখবন্ধুর দুর্গম পথে, অমৃতকে আবিষ্কার না করে থামবো না।

সেই দুর্বার যাত্রীই বিবেকানন্দ।

প্রথমে চলে এলো কাশী। এখানেই এসেছিলেন বুদ্ধদেব, এখানেই এসেছিলেন শঙ্করাচার্য। কতো ধর্মপ্রচার করে গিয়েছেন। এখানকার স্পর্শ না নিয়ে গেলে যাত্রা শুদ্ধ হবে না।

একদিন ফিরছে দুর্গাবাড়ি থেকে, কতকগুলি বাঁদর জোট বেঁধে বিবেকানন্দকে তাড়া করলো। ভয় পেয়ে ছুটতে লাগলো স্বামীজী। ভাবলো। পলায়নেই বুঝি মুক্তি।

কে সহসা হুঙ্কার করে উঠলো : 'থামো, পালিয়ো না। রুখে দাঁড়াও ওদের সামনে।'

বিবেকানন্দ তাকিয়ে দেখলো কে একজন সন্ন্যাসী তাকে উপদেশ দিচ্ছে। সাহসে ভর করে রুখে দাঁড়ালো বিবেকানন্দ। বানর দলের মুখোমুখি হলো। আর যায় কোথা! উদ্ধত-উদ্যত ভঙ্গি দেখে বানরের দল চম্পট দিলো।

পরবর্তীকালে ন্যুইয়র্কে এক সভায় বক্তৃতা দিতে উঠে স্বামীজী বলেছিলো : 'দাঁড়াও জীবনের মুখোমুখি। অজ্ঞানের সম্মুখীন হও। অবিদ্যার সম্মুখীন হও। দাঁড়াও বুক ফুলিয়ে, পালিয়ে যেও না। যেও না পাশ কাটিয়ে।'

কাশী থেকে অযোধ্যা হয়ে আগ্রায় এসেছে বিবেকানন্দ। আগ্রা থেকে বৃন্দাবন। সমস্ত রাস্তা পায়ে হেঁটে এসেছে। পকেটে একটা কানাকড়ি পর্যন্ত নেই। পথে যা ভিক্ষে জুটেছে তাই খেয়েছে। সব দিন জোটেওনি। ঘুমিয়েছে এখানে-সেখানে, কখনো বা খোলা মাঠে, উদার-উদ্‌ঘাটিত তারকা-আকীর্ণ আকাশের নীচে।

কোথায় চলেছি কে জানে! শুধু এইটুকু জানি ফিরে যাওয়া নেই। নেই থেমে পড়া।

গাছতলায় বসে কে একটা লোক তামাক খাচ্ছে। ধোঁয়ার কুণ্ডলী উঠছে। লোকটার মুখে প্রগাঢ় তৃপ্তির শান্তি। শ্রমবিমোচনের আরাম।

খানিকক্ষণ তার দিকে মুগ্ধ বিস্ময়ে তাকিয়ে রইলো স্বামীজী। আহা, এক ছিলিম যদি তামাক পেতাম এ সময়। কতো দীর্ঘ পথ হেঁটে এসেছি, পায়ের দড়ি ছিঁড়ে-ছিঁড়ে যাচ্ছে। কলকেতে যদি দিতে পারতাম একটা সুখটান, পথশ্রম ধুয়ে মুছে যেতো। চাঙ্গা হয়ে উঠতাম মুহূর্তে।

'ভাই, তোমার কলকেটা একটু দেবে? একটা টান দিই—'

ত্রস্ত-লজ্জিত হলো লোকটা। কুণ্ঠিত হয়ে বললো, 'মহারাজ, আমি ভাঙ্গি, আমি মেথর—'

প্রসারিত হাত গুটিয়ে নিলো স্বামীজী। মেথরের উচ্ছিষ্ট কলকে কি করে মুখে দেয়! আরামের মুখে ছাই দিয়ে ফিরে চললো। এগিয়ে চললো। শ্রান্ত-ক্লান্ত হয়ে আরো কতো পথ চলতে হবে তার ঠিক কি।

খানিকটা এগিয়ে এসে থেমে পড়লো বিবেকানন্দ। একি, আমি সন্ন্যাসী না? আমি না সমস্ত সংসারশৃঙ্খল ছিন্ন করেছি? আমার না সর্বভূতে ঈশ্বর দর্শনের কথা? তবে কেন মেথর জেনে ওর কলকেতে আমি মুখ দিতে পারলাম না? আজও আমার জাতের গর্ব—আভিজাত্যের মোহ! ওই মেথর কি ব্রহ্মের প্রতিভাস নয়? ও কি নয় আমার প্রভুর প্রতিভূ। ওকে অবজ্ঞা করে এ আমি কোথায় চলেছি, কোন্ মানবপ্রেমের তীর্থসত্রে?

ফিরলো বিবেকানন্দ। দ্রুত পা ফেলে এগিয়ে এলো সেই মেথরের কাছে! বললো, 'শীগগির আমাকে এক ছিলিম তামাক সেজে দাও।'

'মহারাজ, আমি যে মেথর—'

'কে বললো? তুমি নারায়ণ। দাও, শীগগির দাও। ধোঁয়ার অন্যে আমার আকণ্ঠ শুকিয়ে গেছে।'

কোনো আপত্তিতেই ঠেকানো গেলো না। অগত্যা ভরাট করে তামাক সেজে দিলো। পূর্ণ তৃপ্তিতে তাই টানতে লাগলো স্বামীজী।

রসকে মেথর ছিলো দক্ষিণেশ্বরের কালীবাড়ির ঝাড়ুদার। তার সঙ্গে পঞ্চবটীর কাছে একদিন ঠাকুরের সঙ্গে দেখা। কোমরের গামছাখানা খুলে গলায় জড়িয়ে ভূমিষ্ঠ হয়ে ঠাকুরকে প্রণাম করলো।

ঠাকুর জিগ্যেস করলেন, 'কিরে রসিক, ভালো আছিস তো?'

করজোড়ে রসিক বললো, 'আমাদের আবার ভালো থাকা! আমরা মেথর, হীন জাত, হীন কর্ম করি—'

ঠাকুর ফোঁস করে উঠলেন; 'হীন কর্ম? কর্ম কি কখনো হীন হয়? স্বয়ং নারায়ণ ঝাড়ুদার সেজে তোর দুই হাত দিয়ে দক্ষিণেশ্বরে মায়ের দরবার ঝাঁট দিচ্ছেন—বল্, নারায়ণ কি হীন জাত্?'

সে-সব কথা কি বিবেকানন্দ ভুলে গিয়েছে ?

ঠাকুর পরীক্ষা করে দেখছেন। পরীক্ষা করে দেখছেন পূর্ব সংস্কার দূরীভূত হয়েছে কিনা, জাতিবর্ণের পরপারে চলে গিয়েছে কিনা।

পরীক্ষায় উত্তীর্ণ হয়েছেন বিবেকানন্দ।

আলোয়ারে পণ্ডিত শম্ভুনাথের বাড়িতে আছে বিবেকানন্দ। এক ভক্ত মুসলমান এসে হাজির। স্বামীজীর দর্শন চাই।

আমিও জ্ঞানী, তুমিও জ্ঞানী—লেগে যাবে তর্ক, লেগে যাবে ঠোকাঠুকি, যেন ইঁটে-ইঁটে সঙ্ঘর্ষ। কিন্তু আমিও ভক্ত, তুমিও ভক্ত, কোনো বিবাদ নেই, বিরোধ নেই। আমিও একতাল কাদা, তুমিও একতাল কাদা। কাদায়-কাদায় সমন্বয়।

মৌলভী সাহেবের শুধু দর্শনে সুখ নেই, তার ইচ্ছে স্বামীজীকে সে খাওয়ায় নিজের হাতে।

প্রস্তাব করতেও ভয় করে। পণ্ডিতজী অন্তত তেড়েফুঁড়ে উঠবেন। বাড়ির বার করে দেন কিনা তারই বা ঠিক কি।

তবু উপায় নেই, অন্তরের ব্যাকুলতার কথা বলতেই হবে খুলে। যার আশ্রয়ে স্বামীজী আছেন তাকেই বলতে হয়।

'আমার বড়ো সাধ,' হাতজোড় করে আতঙ্কজড়িত কণ্ঠে বললো মৌলভী, 'স্বামীজীকে আমার বাড়িতে নিয়ে গিয়ে ভিক্ষে দিই।'

জিজ্ঞাসু চোখে তার দিকে তাকালো একবার শম্ভুনাথ। সেই চাহনিতে করাল কটাক্ষ ঝলসে উঠলো কিনা কে জানে।

'নতুন হাঁড়ি-বাসন কিনে আনবো বাজার থেকে। বামুন দিয়ে রান্না করাবো।'

প্রতিপক্ষের তবু যেন কোনো চাঞ্চল্য নেই। মৌলভীর মনে হলো আরো কিছু ত্রুটি রয়ে গেছে হয়তো। বিনয় বিগলিত স্বরে বললো, 'আমার রসুই ঘরে রান্না করবো না। বৈঠকখানা ঘরের সব জিনিসপত্র সরিয়ে ধুয়ে-মুছে পরিষ্কার করে নেবো। সেইখানে বামুন দিয়ে নতুন উনুন পাতিয়ে

রান্নার আয়োজন হবে। আহা, স্বামীজী খাবেন, আর আমি দূরে দাঁড়িয়ে—অনেক দূরে দাঁড়িয়ে—তাই দেখবো।'

'কোনো কিছুর প্রয়োজন হবে না। বিবেকানন্দ বললো প্রসন্ন মুখে: 'খাবো আপনার বাড়ি। কিন্তু কবে? দেখবেন যেন দেরি করে ফেলবেন না—'

'না না, কাল—কালই সব আয়োজন করবো। আনন্দসাগরে ভাসতে-ভাসতে বললো মৌলভী সাহেব।

'আপনি যা সব ব্যবস্থা করছেন,' শম্ভুনাথ পণ্ডিত বললো, 'আমার নিজেরই খেতে সাধ হচ্ছে।

'ঠাকুর বলেন, ভক্ত হচ্ছে এক খেয়ার জল। যতোক্ষণ পর্যন্ত জ্ঞানবিচার ততোক্ষণ পর্যন্ত আলের বাঁক, আর ঘুরপথ। কিন্তু বন্যায় যখন মাঠ ভেসে যায় তখন কে আর আলের সন্ধান করে! তখন জল কেটে সোজা বেরিয়ে পড়ো। ভক্তি-ভালোবাসা চলে এলে তখন আবার ভেদবুদ্ধি কি, ভাগ-বণ্টন কি, জাত-বেজাত কি, সব জলে জলময়, সব একজোট, একাকৃতি।

কিন্তু কে কাকে খাওয়ায়? খাদ্যই বা কি, খাদকই বা কে!

ঠাকুর যখন নরেনকে ছুঁয়ে দিয়েছিলেন আর যখন তার চোখের সমুখ থেকে জড়জঞ্জালের পর্দা উঠে গেলো তখন সে দেখেছিলো মর্তের ধূলিকণা থেকে আকাশের নক্ষত্রকণা পর্যন্ত সমস্তই ঈশ্বর। রাত্রে বাড়িতে ফিরে এসে খেতে বসেছে, তন্ময় হয়ে দেখছে ঈশ্বর থালা-বাটি ভাত ডালের মধ্যে বসে আছেন।

নিস্পন্দ হয়ে আছে দেখে মা বললেন, ও কি হাত গুটিয়ে কেন?

যন্ত্রচালিতের মতো খেতে শুরু করলো নরেন। কিন্তু স্পষ্ট অনুভব করলো, যে খাচ্ছে যাকে খাচ্ছে আর যিনি খাওয়াচ্ছেন সবই সেই ঈশ্বর।

কারু কাছ থেকে ভিক্ষা চাইবো না—বৃন্দাবনে এসে সঙ্কল্প করলো বিবেকানন্দ। বাঁচান বাঁচি, মারেন মরি—নিজের গোঁয়ে চলে যাবো পথ কেটে। থামবো না, দাঁড়াবো না কারু দুয়ার ধরে।

একে নিদারুণ ক্ষুধা, তার উপর বৃষ্টি শুরু হয়েছে। ধরধরধার বৃষ্টি।

তবু পথ কেটে চলেছে স্বামীজী। হাতে দণ্ড আর কমণ্ডলু। আর বুকের মধ্যে রামকৃষ্ণের অমিয়মূর্তি। হে পরমরমণীয় রাম, হে ত্রৈলোক্যাকর্ষী কৃষ্ণ, ক্ষুধারূপেও যে তুমি, শ্রান্তিরূপেও যে তুমি, অপ্রাপ্তি-অলব্ধিও যে তুমি, দেহপাত হবার আগে তাই আস্বাদন করতে দাও।

'মহারাজ, শুনছেন—'পিছন থেকে কে একজন ডাকলো।

ফিরেও তাকালো না বিবেকানন্দ। সামনে চললো সমানে।

'শুনছেন—'

পিছন ফিরে তাকাবার সময় নেই। পিছনেই মায়া, অবিদ্যা, সংসারবল্লী। সর্ববন্ধন উপেক্ষা করে এগিয়ে চলাই বীরত্ব। কিন্তু পা চলছে না যে। ক্ষুধায় সমস্ত শরীর ঝিমিয়ে আসছে! শুধু ক্ষুধায় নয়, পর্যটনে। শুনিনা, লোকটা কি বলে! কোনো বিপদে পড়েছে বোধহয়! বিপন্ন প্রার্থীর মতোই কাতর কাকুতি। হয়তো সেবা চায়।

প্রভু রক্ষা করো! যখন পিছন ফিরে তাকাবো না বলেছি তখন সন্তানের প্রতিজ্ঞার মান রাখো। প্রার্থনার প্রলুব্ধ করো না। কে বলে পা চলছে না? করুণ মিনতির স্বর যে ক্রমশই এগিয়ে আসছে। বিবেকানন্দ ছুটতে লাগলো।

'শুনছেন—' পশ্চাদ্বর্তী যে মিনতির স্বর, সেও ছুটতে লাগলো।

কি সর্বনাশ, স্বামীজী যতো ছোটে তার চেয়েও জোরে ছোটে সেই পশ্চাদগামী কাকুতি।

প্রায় এক মাইল ছোটবার পর পিছনের লোকটি ধরে ফেললো স্বামীজীকে। পরাস্ত করলো, এগিয়ে এসে দাঁড়ালো সামনে। হাঁপাতে-হাঁপাতে বললো, 'মহারাজ আপনার জন্যে খাবার এনেছি।'

স্বামীজীর তো চক্ষুস্থির!

গামছা দিয়ে বাঁধা প্রকাণ্ড খাবারের চ্যাঙাড়ি। নানারকম ভোজ্য-দ্রব্যে বোঝাই।

এ খাবার কে পাঠালো এ আর জিগ্যেস করলো না বিবেকান্দ। তার জানতে বাকি নেই। সে কেঁদে ফেললো।

গাজীপুরে আছে। কলকাতা থেকে খবর এল বলরাম বোস আর নেই। খবর শুনে আকুল হয়ে কাঁদতে লাগলো স্বামীজী।

'সেকি, আপনি না সন্ন্যাসী?' কে একজন জিজ্ঞেস করলো।

শোকাবেগ প্রশমিত করে বিবেকানন্দ বললো, 'সন্ন্যাসী বলে কাঁদতে পাবো না?'

'উচিত নয়। হৃদয়কে কঠিন করতে না পারলে সন্ন্যাসী কিসের!'

'যে সন্ন্যাস হৃদয়কে পাষাণে পরিণত করে সে সন্ন্যাসে ধিক।' জ্বলে উঠলো স্বামীজী : 'বলরাম আমার গুরুভাই। আমরা এক গুরুর চরণতলে বসে পাঠ নিয়েছি। এক বৃক্ষ আমাদের ফল দিয়েছে ছায়া দিয়েছে—' একটু স্তব্ধ হলো বিবেকানন্দ, পরে ফের বললো, 'শুধু বলরামের জন্যে কেন, জগজ্জনের জন্যে আমাকে কাঁদতে হবে। অগণিত জনগণকে যদি আমার আত্মজন বলে অনুভব না করতে পারি, তাদের ব্যথায় ব্যথিত হতে না পারি তবে কিসের ছাই আমার সন্ন্যাসী হওয়া! তুমি কি মনে করো সন্ন্যাসী হয়েছি বলে আমি বিমুখ-বিরস হয়ে থাকবো? নির্লিপ্ত নিশ্চিন্ত? অসম্ভব। অবিশ্যি অভিভূত হবো না সংকল্পভ্রষ্ট হবো না কিন্তু পরের দুঃখে থাকবো উদাসীন হয়ে, দ্রবীভূত হবো না, আমার এ ব্রত নয়। যেখানে পারি তুলে দিয়ে যাবো কাঁটা, যেখানে পারি মুছে দিয়ে যাব অশ্রু—'

এর ক'দিন পরে আবার খবর এলো, স্বামীজী তখন আলমোড়ায়, বোন মারা গিয়েছে। শোকে আবার ভেঙে পড়লো স্বামীজী।

কিন্তু তার তো আত্মবিস্মৃত হবার কথা নয়। সুতরাং পুনরায় রওনা হও। শোক থেকে অশোকে, মৃত্যু থেকে অমৃতে, দুর্গম থেকে দুঃসাধ্যে সেই দুর্লভ অথচ দুষ্পরিহরের সন্ধানে।

বাড়ির লোক কি করে আলমোড়ার ঠিকানা পেলো? সুতরাং পদক্ষেপ দ্রুত করো, চলে যাও আরো নির্জনে, গহনে গভীরে, হিমালয়ে প্রস্তর-অরণ্য আশ্রয় করো, সেখানে গিয়ে জাগাও প্রসুপ্তকে, গুহাহিতকে, তোমার অন্তর্নিহিতকে।

কিন্তু বোনের কথাটাও একেবারে ভুলে থাকলে চলবে না! সে

আত্মহত্যা করেছে। সমাজের অনুশাসনে নিগৃহীত নারীত্বের সে একটি মৌন প্রতীক। তারই মধ্য দিয়ে দুর্গত নারীসমাজ প্রতীকার চাইছে তার কাছে। জগজ্জনের যদি দুঃখ বিমোচন করতে না পারি তবে কিসের আমার সন্ন্যাস, আমার সর্বত্যাগ, আমার প্রব্রজ্যা ? সেই সঙ্কল্প আবার মনে পড়লো বিবেকানন্দের। কিন্তু দাঁড়াও, আগে উদ্ধার করে আনি সঞ্জীবনী, সেই আরোগ্য-আয়ুষ্যের মহৌষধ।

গাড়োয়ালের দিকে যাত্রা করলো বিবেকানন্দ। সঙ্গে সারদানন্দ, অখণ্ডানন্দ আর বৈকুণ্ঠ। কর্ণপ্রয়াগে এসে অখণ্ডানন্দ অসুখে পড়লো। স্বামীজীও তার সঙ্গ নিলো। শোক গেলো, এবার বাধা এলো রোগের মূর্তি ধরে। আসুক! বাধাকে উল্লঙ্ঘন করতে না পারবো তো বুকের মধ্যে রামকৃষ্ণ কেন ?

চটীতে বিশ্রাম করি আর ক'দিন। রোগ আপনিই অদৃশ্য হবে।

তাই হলো। সাতদিন পরে আবার যাত্রা রুদ্রপ্রয়াগের দিকে।

এবার রুদ্র দেখা দিলো প্রলয়ঙ্কর জ্বর হয়ে। বিবেকানন্দ আর অখণ্ডানন্দ দু'জনেই ঘায়েল হলো। শয্যা বলতে তো ভূমি, সেই মাটি থেকে ওঠে তাদের সাধ্য কি!

ঠাকুর, আর কি তুমি এগুতে দেবে না? স্পর্শ করতে দেবে না কি সে মহামৌনকে ?

কোথা থেকে কে জানে, গাড়োয়াল জেলার সদর আমিন এসে হাজির! একি, সাধুরা যে মাটির সঙ্গে একেবারে মিশে গেছে? এদের কেউ কি দেখবার নেই? তোলবার নেই?

না, নিশ্চয়ই আছে। তোমাকে তো ঠাকুর পাঠিয়ে দিয়েছেন।

আমিনের কাছে কি কবিরাজি ওষুধ ছিলো তাই খেতে দিলো সাধুদের। মন্ত্রবৎ কাজ করলো। উঠে বসলো দু'জনে।

কিন্তু শরীরের এ অবস্থায় পর্বতপর্যটন অসম্ভব। সুতরাং ডাণ্ডি যোগাড় করে দিচ্ছি, শ্রীনগর চলে যাও। সেখানে গিয়ে উপযুক্ত চিকিৎসা ও বিশ্রামে শরীরকে শক্তসমর্থ করো।

যাবো তো, কিন্তু খাবো কি! অসুস্থ দেহ নিয়েই ভিক্ষা করতে হলো পথে-পথে। শুধু চিকিৎসা বিশ্রামেই তো চলবে না, পথ্য চাই। যিনি পথ দিয়েছেন তিনিই কি পথ্য জোগাবেন না?

শ্রীনগরে মাসখানেক থেকে আবার তারা চললো টিহরির দিকে।

'গঙ্গাতীরে আমাকে একটি সাধনার স্থান তৈরী করে দিতে পারেন?' টিহিরিরাজের দেওয়ান রঘুনাথ ভটচাজ্যিকে একদিন জিগ্যেস করলো বিবেকানন্দ।

'পারি।' দেওয়ান রঘুনাথ বললো, 'গণেশ প্রয়াগে চলে যান। গঙ্গা আর ভিলাঙ্গন নদীর সঙ্গমে। সেখানে আপনার জন্যে, নির্জনে, একটি কুটির নির্মাণ করে রেখেছি।'

আনন্দে উচ্ছ্বসিত হয়ে উঠলো স্বামীজী। মহামৌন এবার বুঝি খুলে দেবে রুদ্ধ দ্বার।

গণেশ প্রয়াগ যাবার সব ঠিকঠাক, অখণ্ডানন্দের আবার অসুখ হয়ে পড়লো। এবার শুধু জ্বর নয়, জ্বরের সঙ্গে ব্রঙ্কাইটিস।

উপায়? ডাক্তার বললো, শীগগির পাহাড় থেকে নেমে যাও নীচে। অন্তত দেরাদুনে।

সমস্ত সংকল্প ভেস্তে গেলো। ঠাকুর, এ তোমার কী বিধান-বাসনা! যখন মনে করি যাবো এবার নীরব গভীরের অতল রাজ্যে, তখনই একটা-না-একটা বাধা এসে উপস্থিত হয়। গুরুভাইদের তুমিই তো আমার হাতে জিম্মা করে দিয়েছো। তাদের অসুখের সময় তাদেরই বা ফেলি কেমন করে?

'আমার গুরুভাই অসুস্থ। তাকে কেউ কি তোমরা একটু থাকবার মতো জায়গা দেবে? খাবার মতো একটু পথ্য?' দ্বারে-দ্বারে প্রার্থনা করতে লাগলো স্বামীজী।

কেউ প্রতিধ্বনিও করে না।

অনেক ঘোরাঘুরির পর পণ্ডিত আনন্দনারায়ণ নামে এক কাশ্মীরী ব্রাহ্মণের দরজা খোলা পেলো! ব্রাহ্মণ ভার নিলো সেবাশুশ্রূষার।

'ভালো হয়ে এলাহাবাদ চলে যাস।' অখণ্ডানন্দকে এই পরামর্শ দিয়ে অন্যান্য গুরুভাইদের সঙ্গে বিবেকানন্দ চলে গেলো হৃষীকেশ।

এবার বসে পড়তে হয় সাধনায়। দুর্জয় তপশ্চর্যায়। আয়, কোনো গুহার মধ্যে ঢুকে পড়ি, নয়তো দুষ্প্রবেশ্য অরণ্যে।

কিন্তু মনোরথ তোমার, রথের রশ্মি ঈশ্বরের হাতে। নির্বাচিত মুহূর্তে স্বামীজীর অসুখ করে গেলো। প্রচণ্ড জ্বরের সঙ্গে ঘোরতর প্রলাপ শুরু হলো।

দেখতে-দেখতে সঙিন হয়ে দাঁড়ালো অবস্থা। সংজ্ঞা লোপ পেয়ে গেলো, নাড়ীও প্রায় ছাড়ো-ছাড়ো। গুরুভাইয়েরা দশদিকে অন্ধকার দেখলো। কি করবে, কোথায় যাবে, কোথায় পাবে রোগের উপশম! মাটির উপরে একটা কম্বল, তাতেই শুয়ে স্বামীজী ছটফট করছে। একটু নরম বিছানা পর্যন্ত যোগাড় করতে পারছে না! কোন্ ডাক্তারই বা আসবে বিনা পয়সায় রুগী দেখতে। ডাক্তার এলেও ওষুধ কেনবার পয়সা আসবে কোত্থেকে? চরম অসহায়ের মতো গুরুভাইয়েরা কাঁদতে বসলো। ঠাকুর, তুমিই অগতির গতি, তুমিই অনাথের নাথ। তুমি নির্বান্ধবের বন্ধু, তুমি নিষ্কিঞ্চনের সর্বস্ব।

কে একটা পাহাড়ী লোক চলে এলো কুটিরে। আমি ওষুধ দিচ্ছি। কি একটা পাহাড়ী গাছের শিকড় বেটে তার সঙ্গে খানিকটা মধু মিশিয়ে খেতে দিলো স্বামীজীকে। জয় জগৎগুরু জগন্নাথ! স্বামীজী চোখ মেললো। জ্বর নেমে গেলো আস্তে-আস্তে।

সুস্থ হয়ে উঠে বিবেকানন্দ বললো গুরুভাইদের, 'তোমাদের অসুখ হলে আমি দেখবো আর আমার অসুখ হলে তোমরা দেখবে এ এক রকম মায়া। এ মায়াবন্ধন কাটতে হবে নিষ্ঠুর হাতে, এ মায়াই আমার তপশ্চরণের বাধা। আমাকে এবার তোমরা ছেড়ে দাও, আমি এবার সম্পূর্ণ একা, সম্পূর্ণ নিঃসঙ্গ হয়ে যেতে চাই। যাতে ঘোরতম দুর্দিনেও ভাবতে পারি—আমার পাশে গুরুভাইরাও কেউ নেই। কেবল আমি আছি আর তিনি আছেন।'

গুরুভাইয়েরা কোলাহল শুরু করলো। আমরা যাবো সঙ্গে।

'আমাকে পিছু ডেকো না। মায়াপাশ ছিন্ন করাই আমার স্বধর্ম। স্বধর্ম থেকে আর ভ্রষ্ট হবো না। সন্ন্যাসীর প্রতি অনুরাগও মায়া।'

একা-একা চলে গেলো বিবেকানন্দ।

## শ্রীরামকৃষ্ণ ও ক'টি ছোটো ছেলে

ছোটো নরেনের আসল নাম নরেন মিত্তির। ইস্কুল থেকে সটান চলে আসে দক্ষিণেশ্বরে। ঈশ্বরের জন্য কাঁদে। কান্না একবার শুরু হলে কি আর থামতে চায়! ঠাকুর বলেন, 'কান্না কি আর কমেতে হয়!' সব আগুনই নেভে। সব কান্নাই থামে এক সময়। শুধু, ঈশ্বরের জন্য যে আগুন, তা নেভে না। ঈশ্বরের জন্যে যে কান্না তার আর বিরতি নেই।

দক্ষিণেশ্বরে আসে লুকিয়ে লুকিয়ে। আসে বলে অভিভাবকরা শাসন করে, পীড়ন করে। তবু কি যে নেশা কে বলবে, এক নাগাড়ে দু-তিনদিন এসে থেকে যায়। স্কুলের কথা মনেও থাকে না। জীবনের আসল যে জ্ঞান তাই যেন ছড়িয়ে আছে ঠাকুরের চারপাশে। গুঁড়ো গুঁড়ো হয়ে ছড়িয়ে আছে পায়ের ধূলোয়। পরা-বিদ্যার পাঠশালা এই দক্ষিণেশ্বর।

যদি আবার না আসে, তার জন্য ছটফট করেন ঠাকুর। এলে গায়ে মাথায় হাত বুলোন। মিনতি করেন 'আসিস এক-একবার। বড়ো শুদ্ধ আত্মা তোর। তোর মধ্যে মন্দের গন্ধ নেই এতোটুকু।'

সেদিন বললেন, 'আচ্ছা, তোর শরীর দেখি। খোল দেখি জামা।'

জামা খুলে ফেললো ছোটো নরেন।

খুশি হলেন ঠাকুর। বললেন, 'বা, বেশ বুকের আয়তন। তবে হবে। তবে মাঝে মাঝে আসিস। একেবারে ভুলে যাসনে।'

যেন ঠাকুরের যতো দায়!

দায় না দয়া, কে বলবে! মমতার স্পর্শে চোখ ছলছল করে ওঠে ছোটো নরেনের। একদিন ঠাকুর তাকে জিগ্যেস করলেন, 'তুই কী ভালোবাসিস?'

একদৃষ্টে তাকিয়ে রইলো ছোটো নরেন। তোমাকে ছাড়া আর কী আছে ভালোবাসার।

'কী ভালোবাসিস ? জ্ঞান না ভক্তি ?'

ছোট নরেন তার কি জানে ? তবু বললো, 'শুধু ভক্তি।'

'কিন্তু না জানলে কাকে ভক্তি করবি ? মাস্টারকে যদি না জানিস, ভক্তি করবি কাকে ?' মাস্টার মশায়ের দিকে তাকালেন, 'তবে ছোটো নরেন যেহেতু শুদ্ধাত্মা, আর যেকালে ও বলেছে শুদ্ধা ভক্তি চাই, তাহলে নিশ্চয়ই এর একটা মানে আছে।'

তুমি কে, জানি না! সাধ্যিও নেই। তবু তোমার দিকেই মন ছুটে চলেছে। না জেনে না চিনেই তোমাকে ভালোবেসে ফেলেছি।

তোমার এমনি মজা! জানার আগেই টানা। দেখিনি, শুনিনি, তবু মন বলে এমন আর দু'টি নেই। কেউ শিখিয়ে দিলো না! তবু নিজেকে বিকিয়ে দিলাম।

কপালে ছোটো একটি আব আছে নরেনের। পঞ্চবটীতে বেড়াতে বেড়াতে ঠাকুর বলছেন, 'তুই আবটা কাটা না। ও তো গলায় নয় মাথায়—ওতে আর কি হবে!'

সমাধির পর উঠে দাঁড়িয়ে ঠাকুর যখন টলতে থাকেন তখন ছোটো নরেন এসে তাঁকে ধরে। ছোটো নরেনের শুদ্ধ-শীতল দেহ, ঠাকুর সে স্পর্শ সইতে পারেন সহজে। কিন্তু সেদিন হলো কি, সমাধির পর ছোটো নরেন ধরতে যেতেই ঠাকুর যন্ত্রণায় চেঁচিয়ে উঠলেন।

কি হলো ? বিমর্ষ হয়ে গেলো ছোটো নরেন। তবে কি কোনো দোষ করেছি ? মনে কি আমার মলিনের স্পর্শ লেগেছে ? নইলে আর্তনাদ করলেন কেন ঠাকুর ?

ঠাকুর বললেন, 'তোর শরীরে ঘা।'

বাঁচা গেলো। ক'দিন আগে শরীরে একটা অস্ত্রোপচার হয়েছে তারই ঘা, শুকোয়নি। সেই কলুষসংসর্গ দুর্বিষহ ঠাকুরের কাছে।

তবু যাক। মনের ঘা নয়। মনের ঘা কিছুতেই শুকোতে চায় না শুকোলেও দাগ যায় না কিছুতেই।

দক্ষিণেশ্বরে আসে বলে নারাণকেও তার বাড়ির লোকেরা প্রহার করে। বামুনদের ছেলে। স্কুলে পড়ে, কিন্তু পালিয়ে-পালিয়ে চলে আসে দক্ষিণেশ্বর। ঠাকুর তাকে গাড়ি ভাড়ার পয়সা দিয়ে দেন।

ছোটো খাটটির উপর পাশে বসিয়ে মিষ্টি খাওয়ান, জল খাওয়ান। গায়ে হাত বুলিয়ে আদর করেন।

সেদিন কানের কাছে মুখ এনে স্নেহ ঢেলে জিগ্যেস করলেন, 'কালও খুব মেরেছে?'

নারাণ মাথা হেঁট করে রইলো।

'এক কাজ কর। একটা চামড়ার জামা তৈরী কর। মারলে আর বেশী লাগবে না।'

সেদিন কীর্তন শুনছেন ঠাকুর, কোত্থেকে নারাণ এসে কাছে দাঁড়ালো। তাকে দেখে চটে উঠলেন ঠাকুর। বললেন, 'তুই আবার কেন এসেছিস? অতো মেরেছে তোকে সেদিন তোর বাড়ির লোক, আবার এসেছিস? তোর শিক্ষে হবে না?'

চরম শিক্ষা নেবো তোমার পদচ্ছায়ে। তুমি ছাড়া আমার আর কে আছে? কোথায় তবে আর যাবো? যার তুমি আছো তার আবার ভয় কি। প্রহারই তো তোমার উপহার।

ঠাকুরের ঘরের দিকে গেলো নারাণ। নিজের বাড়ির দিকে নয় কিন্তু মোটেই সে গেলো না।

মমতায় প্রাণ গলে গেলো ঠাকুরের। বাবুরামকে বললেন, 'যা তো, ওকে কিছু খেতে দে।'

কতোক্ষণ পরে নিজেই চললেন খাওয়াতে। আশ্চর্য, কীর্তনে মন বসলো না। কোথায় হরিসরোবরে ডুবে যাবেন, তা নয়, চললেন কোথাকার একটা ছেলেকে খাওয়াতে।

মাস্টারকে বলছেন, 'আহা, ওকে দেখলে যেন বাৎসল্য হয়। এখানে আসে বলে বাড়িতে মারে। ওর হয়ে বলে এমন বুঝি কেউ নেই।'

'আপনিই বোঝাবেন!'

'দেখো, ওর কতো বড়ো সত্তা। কীর্তন ফেলে উঠে গেলাম ওর কাছে। কীর্তনের চেয়েও ওর টানের জোর বেশী। কীর্তন ফেলে উঠে গেছি কোনোদিন এমনটি আর হয়নি।'

'ক্রন্দনই তো শ্রেষ্ঠ কীর্তন।' বললেন মাস্টারমশাই : 'ও মনে মনে কাঁদছে আপনার জন্যে, সেই টানেই তো উঠে পড়লেন।'

'কিন্তু জানো, ওকে যখন জিগ্যেস করলাম, কেমন আছিস? তখন ও বললো, আনন্দে আছি। দুঃখ-কষ্টের কথা মনেও রাখে না।'

অনেকদিন আবার আসছে না নারাণ। বাবুরামকে বলছেন ঠাকুর, 'ওরে, একবার নারাণের বাড়ি যা না। তাকে দেখে আয়। পারিস তো ডেকে আন।'

কিন্তু ওর বাড়িতে যেতে বড়ো ভয়, পাছে ওর বাবা ক্ষেপে ওঠেন, তেড়ে আসেন লাঠি নিয়ে।

'তবে এক কাজ কর। হাতে করে একখানি ইংরেজি বই নিয়ে যা। দেখে-শুনে ওর বাবা খুশি হবেন। কিচ্ছু বলবেন না।'

হঠাৎ একদিন নারাণের মা এসেছে দক্ষিণেশ্বরে। কার টানে ছেলে এমন ঘরছাড়া তাকে নিজের চোখে দেখে আসতে। কে সে হাত বুলিয়ে সমস্ত মান ভুলিয়ে দেয়! কিসের টানে টলিয়ে দেয় বাধার পাহাড়!

দেখে তো তার চক্ষুস্থির! শুধু স্থির নয় বিমোহিত! ছেলের দোষ কি! তার নিজেরই তো ছেড়ে যেতে ইচ্ছে করছে না!

কণ্ঠ-ভরা কাকুতি নিয়ে ঠাকুর বললেন, 'মা, আমার নারাণকে বেশী পীড়ন করো না—'

সত্যিই তো, তাঁরই তো নারাণ! মনে হলো ঈশ্বরের ছেলেকে কি বলে তিনি পীড়ন করেন! ছলছল করে উঠলো মায়ের চোখ।

'শোনো', আবার বললেন ঠাকুর, 'ভগবানের দিকে যদি ওর মন যায়, ছমড়ে দিওনা ওর মনটিকে।'

যেন ভিক্ষে করছেন ঠাকুর। যদি ঈশ্বরের দিকে কারু মন যায়, সে মনটি যেন তাঁর প্রাপ্য।

বরানগরের এক তেলির ছেলে গোবিন্দ পাল। ছেলেবেলা থেকেই ঈশ্বরে ষোলোআনা মন। তাই ঠাকুরের কাছে এসে চুপটি করে বসে থাকে। যখন চারিদিক স্তব্ধ তখন হরিকথা শোনে।

বিষয়ীদের দেখলে বড়ো ভয় পায়। যেমন বেড়াল দেখলে ইঁদুর ভয় পেয়ে থাকে। ঠাকুরবাড়ির ছেলেরা এসেছে বাগানে বেড়াতে, তাড়াতাড়ি কুঠির ঘরের দরজা বন্ধ করলো। পাছে আবার তাদের সঙ্গে কথা কইতে হয়—এই কুণ্ঠা।

একদিন বললো, 'আমার একটি বন্ধু আছে। নাম গোপাল। গোপাল সেন। তাকে আনবো এখানে ? আপনাকে দেখতে চায়।'

'নিয়ে আয় না। গোবিন্দ এসেছে, গোপাল আসবে, আমার তো মহাভাগ্য।'

আশ্চর্য, এ ছেলের যে ভাবসমাধি হয়! পঞ্চবটী তলায় ভাব হলো একদিন। ভাবে একদিন ঠাকুরের গায়ে হাত দিয়ে গোপাল বললো, 'আমি তবে যাই। আমি আর এ সংসারে থাকতে পারছি না। আপনার তো এখনো অনেক দেরি। সুতরাং আমি একলাই যাই।'

তখন ঠাকুরেরও ভাবাবস্থা। বললেন, 'বলো—আবার আসবে ?'

'আচ্ছা, আবার আসবো।'

কদিন পর গোবিন্দ এসেছে একলাটি। মনমরা। মুখখানি যেন একেবারে ছায়া-ঢাকা।

'কিরে, গোপাল কই ?'

'গোপাল আর নেই। গোপাল চলে গেছে।'

দশ-এগারো বছরের দু'টি ছেলে, পতু আর মণীন্দ্র। কাশীপুরে ঠাকুরের অসুখের সময় দেখা করতে এসেছে। কেউ ডাকেনি, কেউ বলেনি, নিজের থেকে চলে এসেছে প্রাণের টানে। সেবার তারা কি জানে, কাউকে প্রশ্ন তুলতেও দেয় না, বলে, 'আর কিছু না দাও চৌকাঠের পাশে দাঁড়িয়ে থাকবো দিন-রাত।

পাখা পেয়েছে একদিন। একবার এ হাওয়া করে, আরেকবার ও। ঠাকুরের মাথায় তখন যন্ত্রণা, দিন-রাত হাওয়ার দরকার। কিন্তু ছোট-ছোট হাত, ঠিকমতো নাগাল পায় না। তবু ক্লান্তি নেই, সাধ্যের অতীত করে পাখা চালাচ্ছে।

'আমি যতোক্ষণ পাখা করছি, তুই ততোক্ষণ পা টেপ্।' মণীন্দ্রকে বলছে পতু। আর পতুকে বলছে মণীন্দ্র, 'তারপর তুই পা, আমি পাখা।'

দোলের দিন। বাগানে সবাই খুব হল্লা করছে, রং আর আবীরে হুলুস্থুল! বাড়ির সবাই নেমে গেছে নীচে। রুগীর কাছে শুধু পতু আর

ঠাকুর চোখ চাইলেন। বললেন, 'সেকি রে, তোরা রং খেলতে যাসনি? যা যা, নিচে যা, সব্বাই গেছে—তোরাও যা, আবীর খেল গিয়ে প্রাণ ভরে—'

পতু বললো গম্ভীর হয়ে, 'না মশাই, আমরা যাবো না। আপনি রয়েছেন, আমরা কি আপনাকে ফেলে যেতে পারি!'

ঠাকুর কেঁদে ফেললেন। বললেন, 'ওরে, এরাই আমার সেই রামলালা, আমাকে সেবা করতে এসেছে। ছেলেমানুষ, তবু আমাকে ফেলে অন্যদিকে ফিরেও তাকালো না!'

বড়ো গরিব দু'টি ছেলে। কিন্তু ভক্তিধনে বিরাট ধনী।

'একজন আমার বড়ো নিন্দে করে।' বলেছেন ঠাকুর, 'কেবল বলে ছোকরাদের ভালোবাসে। কেন বসাবো না শুনি? ছোকরারা খাঁটি দুধ, একটু ফুটিয়ে নিলেই হয়। দই-পাতা হাঁড়িতে দুধ রাখতে ভয় হয়, কিন্তু ছোকরারা নতুন হাঁড়ি, দুধ নিশ্চিন্ত হয়ে রাখা যায়।'

ধোঁয়া দেয়াল ময়লা করে কিন্তু আকাশের কিছু করতে পারে না। বালক হচ্ছে সেই নীল-আকাশের টুকরো।

## শ্রীরামকৃষ্ণ ও কল্পতরু

ঠাকুরের অসুখ করেছে। গলায় ব্যথা।

কেন হবে না? ছেলেমানুষের মতো বরফ খেতে ভালোবাসেন—কাঁচা বরফ। দক্ষিণেশ্বরে যে যায় সেই বরফ নিয়ে যায়। মহা খুশি ঠাকুর। সরবৎ করে দাও তো ভালো, নয়তো সাদা জলের মধ্যেই বরফ ফেলে খাবেন ঢুক ঢুক করে।

তারপর কুলপি যদি পান তো কথা নেই।

শুধু তাই?

তার উপর আবার হিম লাগানো আছে তো। গিয়েছিলেন পেনেটির উৎসবে, বৃষ্টিতে ভিজে এসেছেন। গলার ব্যথা তাই দ্বিগুণ বেড়ে গিয়েছে।

'বৃষ্টিতে এভাবে আপনি ভিজলেন কেন বলুন তো?' ভক্তদের একজন শাসন করে উঠলো।

'তা আমি কি জানি!' বালকের মতো বললেন ঠাকুর: 'সব রামের দোষ।'

রামের মানে, রাম দত্তের। তার দোষ, যেহেতু সে সঙ্গে করে নিয়ে গিয়েছিলো। যেহেতু সে বারণ করেনি।

'ও তো ক্যাম্বেলের পাশ-করা ডাক্তার। ও তো আমাকে জোর করে নিষেধ করতে পারতো!' ঠাকুর উলটো তখন নালিশ করলেন, 'ও তো আমাকে বলতে পারতো, বৃষ্টি হতে পারে এখন, মোটেই যাবেন না মশাই।'

গলায় ব্যথার জয়াগায় ডাক্তারি প্রলেপ লাগিয়েছেন। মুখখানা ভার করে আছেন—অপরাধী বালকের মতো।

'সত্যিই তো, রামেরই অন্যায়।'

'নইলে দেখো না, নীচে জল ওপরে জল, রাম আমাকে সমস্তদিন সেখানে নাচিয়ে নিয়ে এলো!'

'যাক গে, এখন থাকুন সাবধান হয়ে। কথা কওয়া বন্ধ করে দিন। লোকে বলে, সমস্তক্ষণ কথা কয়েই আপনার ব্যথা।'

'কথা কইবো না তো বাঁচবো কি নিয়ে! কথাই তো আমার আনন্দ। কথাই তো আমার অমৃত।'

ঈশ্বর ভ্রমর হয়ে গুঞ্জন করছেন। বিহঙ্গ হয়ে কূজন করছেন। বাতাস হয়ে বাঁশি বাজাচ্ছেন বেণুবনে।

শ্রীরামকৃষ্ণ সেই কূজন-গুঞ্জন। সেই শ্রবণলোভন বংশীধ্বনি।

ডাক্তার মহেন্দ্র সরকার বললেন, 'শুধু আমার সঙ্গে কথা কইবেন, আর কারু সঙ্গে নয়।'

'কিন্তু বড্ড কাশি হয়েছে যে।' কাতরমুখে বললেন ঠাকুর।

'কাশি হয়েছে?' ডাক্তার রসিকতা করলেন : 'তা কাশীতে যাওয়া তো ভালো কাজ।'

সবাই হাসলো। ঠাকুরও হাসলেন। বললেন, 'তাতে তো মুক্তি গো। আমি মুক্তি চাই না, আমি ভক্তি চাই।'

মুক্তি তো সোজা, কোনো দায়িত্ব নেই, কোনো ভার বহন নেই। ভক্তিই কঠিন। কণ্টককে কুসুম মনে করাই ভক্তি। আঘাতকে মনে করা ঈশ্বরের আলিঙ্গন।

ভক্তি মানে, ঈশ্বরকে ভালোবাসা। অহেতুক ভালোবাসা। কোনো কারণ নেই তবু খুশিতে ভরে ওঠা। মধুরের শেষ না পাওয়া।

ডাক্তারের সঙ্গেই কথা কন ঠাকুর।

সমস্ত কিছুর মধ্যেই ভগবান জেগে রয়েছেন, ফুটে রয়েছেন, ফলে রয়েছেন সেই কথাটিই বোঝাচ্ছেন সেদিন।

কৃষ্ণ অর্জুনকে বলেছিলেন, বলছেন ঠাকুর : 'তুমি আমাকে ঈশ্বর বলছো—তোমাকে একটা জিনিস দেখাই, দেখবে এসো।'

'অর্জুন গেলেন সঙ্গে-সঙ্গে। খানিকদূরে গিয়ে বললেন শ্রীকৃষ্ণ, কি দেখতে পাচ্ছো?

'অর্জুন বললেন, মস্ত একটা গাছ।'

'কী ফলে আছে? প্রশ্ন করলেন শ্রীকৃষ্ণ!'

'অর্জুন বললেন, দেখছি তো বহু কালো জাম থোলো-থোলো হয়ে ঝুলে আছে।'

'শ্রীকৃষ্ণ বললেন, কাল জাম নয়। দেখো ভালো করে। আর একটু এগিয়ে এসে দেখো।'

'তখন অর্জুন দেখলেন, থোলো-থোলো কৃষ্ণ ফলে আছে। কৃষ্ণ বললেন, এখন দেখলে? আমার মতো কতো কৃষ্ণ ফলে রয়েছে?'

ডাক্তার বললেন, 'এ-সব বেশ কথা।'

ঠাকুর খুশি হয়ে বললেন, 'হ্যাঁ! কেমন কথা?'

'বেশ।'

'তবে একটা থ্যাঙ্ক-ইউ দাও!' হাসতে লাগলেন ঠাকুর।

পরিহাসের স্বচ্ছ জলের উপর ফুটিয়েছেন বর্ণাঢ্য ভাব-পদ্ম। ঈশ্বর-কথার চন্দনে স্নিগ্ধ করেছেন রোগ-যন্ত্রণা।

সকালে একটু ভাতের মণ্ড, ঝোল আর দুধ, সন্ধ্যায় আবার একটু দুধ আর যবের মণ্ড—এই পথ্য করছেন ঠাকুর। তবু এতো নিয়মে থেকেও রোগের কমতি নেই একটুও। বরং বৃদ্ধির মুখে।

'নিশ্চয়ই কুপথ্য করেছেন!' ডাক্তার শাসিয়ে উঠলো।

ডাক্তারের সঙ্গে ঠাকুরের ভাব তখন জমে গিয়েছে—তাই আর 'আপনি' নেই।

ঠাকুর মাথা চুলকে বললেন, 'কই, না তো!'

'আচ্ছা আজ কোন্ কোন্ আনাজ দিয়ে ঝোল রাঁধা হয়েছিলো?' কড়া গলায় প্রশ্ন করলেন ডাক্তার!

'আলু, কাঁচকলা, বেগুন—' ঠাকুর আবার মাথা চুলকোলেন: 'দু-এক টুকরো ফুলকপিও ছিলো -'

'এ্যাঁ! ফুলকপি? ফুলকপি খেয়েছেন? এই তো আবার অত্যাচার হয়েছে দেখতে পাচ্ছি। ক'টুকরো খেয়েছেন?' ডাক্তার তড়পাতে লাগলো।

'না গো, এক টুকরোও খাইনি।' ঠাকুর বললেন অপরাধীর মতো : তবে ঝোলে ছিলো দেখেছি।'

'দেখেছেন ? তবেই হয়েছে! না খেলে কী হয় ?'

'না খেলে কী হয়!' ঠাকুর অবাক হবার মুখ করলেন।

'কপি না খান, ঝোল তো খেয়েছেন ? ঝোলে তো কপির গুণ ছিলো। তারই জন্যে তো আপনার মার হজমের ব্যাঘাত হয়ে ব্যারামের বৃদ্ধি হয়েছেন।'

'সে কি গো! ঠাকুর প্রায় আকাশ থেকে পড়লেন : 'কপি খেলাম না, পেটের অসুখও হয়নি, ঝোলে একটু-কি কপির রস ছিলো তাইতেই অসুখ বাড়লো ? এ কিছুতেই মানতে পারবো না।'

'মানতে পারবেন না কেন ?' ডাক্তার বসলেন গ্যাঁট হয়ে : 'আমার বেলায় কী হয়েছিলো শুনুন! হোমিওপ্যাথি করি, ছোটো-একটুকুর শক্তিকে উপেক্ষা করতে পারি না। আপনিই তো বলেছেন, ছোটো-একটুকু বীজে বিরাট বনস্পতি ছোট একটুকু নামে বিরাট বিশ্বঝঙ্কার! সেবার আমার দারুণ সর্দি হলো। সর্দি থেকে ব্রঙ্কাইটিস! কিছুতেই সারে না! কেন যে অসুখটা লেগে থাকছে বুঝে উঠতে পারছি না কিছুতেই। শেষে একদিন দেখি কি—'

ঠাকুর তাকালেন কৌতূহলী হয়ে।

'দেখি, চাকর গরুকে মাষকড়াই খাওয়াচ্ছে। যে গরুটার আমি দুধ খাই সেই গরুটাকে। কি ব্যাপার ? চাকর বললো কোত্থেকে কতগুলো মাষকড়াই জুটেছে, সর্দির ভয়ে কেউ খেতে চাচ্ছে না, তাই ঠেসে-ঠেসে খাওয়াচ্ছে গরুকে। হিসেব করে দেখলাম, যেদিন থেকে মাষকড়াই খাচ্ছে গরু, সেদিন থেকেই আমার সর্দি।'

'তারপর কী করলেন ?'

'গরুর মাষকড়াই খাওয়া বন্ধ করে দিলাম, আর আমার সর্দিও সেরে গেলো।'

সবাই হেসে উঠলো হো-হো করে।

'কিসে কি হয় বলা যায় না।' আবার গল্প জুড়লেন ডাক্তার : 'পাক-পাড়ায় বাবুদের বাড়িতে সাত মাসের মেয়ের অসুখ করেছিলো—ঘুঙরি কাশি, হুপিংকাফ। আমি দেখতে গিয়েছিলাম। কিছুতেই অসুখের কারণ ঠিক করতে পারি না। শেষে জানতে পারলাম, গাধা ভিজেছিলো।'

'গাধা ভিজেছিলো কি গো!'

'যে গাধার দুধ মেয়েটি খেতো সেই গাধা ভিজেছিলো বৃষ্টিতে।'

'সেই যে কি বলে গো?' ঠাকুরও রঙ্গ করলেন 'সেই-যে বলে, তেঁতুল-তলা দিয়ে আমার গাড়ি গিয়েছিলো কিনা, সেজন্যেই তো আমার অম্বল হয়েছে!'

পড়লো আবার হাসির রোল।

ডাক্তার বললেন, 'জানেন, একবার এক জাহাজের কাপ্তেনের বড়ো মাথা ধরেছিলো। তখন ডাক্তাররা পরামর্শ করে জাহাজের গায়ে বেলেস্তারা লাগিয়ে দিলো।'

শত চিকিৎসায়ও সারছে না ঠাকুরের অসুখ। শত যন্ত্রণায়ও ঠাকুর ছাড়ছেন না ঈশ্বরকে।

আরামেও রাম, ব্যারামেও রাম। যার ব্যাধি, তারই আরোগ্য। যার তিমিররাত্রি, তারই সুপ্রভাত। যে ঘাতক সেই বলি, সেই খড়্গ, সেই হাড়িকাঠ।

'দুঃখ জানে, শরীর জানে, মন তুমি আনন্দে থাকো—' ছন্দের মতো সুর করে বলে ওঠেন ঠাকুর।

যতোই দুঃখ আসুক, শরীর ছিন্ন-ভিন্ন হয়ে যাক, তবু হে আমার মন, তুমি আনন্দে থাকো, ঈশ্বরকে ধরে থাকো। যতোই মেঘ আসুক, বিদ্যুৎ জ্বলুক, ঝড় লণ্ডভণ্ড করে দিক, তবু হে আকাশ, তুমি তোমার নীল কান্তিটি অম্লান রেখো। তোমার বজ্রে যেন তোমার বাঁশিটি শুনতে পাই। তোমার 'দাবদাহে' অনুভব করি যেন তোমার শীতল প্রসাদ।

সিন্ধুদেশী ভক্তের নাম হীরানন্দ। বলছেন মাস্টারমশাইকে : 'ওঁর কষ্ট আর দেখতে পাচ্ছি না। কেন উনি অতো কষ্ট সইছেন?'

মাস্টারমশাই বললেন, 'লোকশিক্ষার জন্যে'।

'কিসের লোকশিক্ষা ?'

'শুধু শেখাতে, দুর্বিষহ দৈহিক কষ্টের মধ্যেও কি করে ঈশ্বরে ডুবে থাকতে হয়। সকল কাঁটা ধন্য করে ফোটাতে হয় গোলাপ! আসলে যাকে আমরা ভোগ বলি তাই হয়তো রোগ। আর যাকে আমরা রোগ বলি তাই হয়তো যোগ!'

'সত্যি, দেখছি সেই ক্রুশবিদ্ধ যীশুখ্রীষ্টকে। কাঁটার মুকুট-পরা ভুবনেশ্বরকে।'

ঠাকুরকে এমন করে ভুগতে দিতে রাজি নয় দুর্গাচরণ।

একদিন তাকে কাছে ডেকে বসালেন ঠাকুর। ভাবাবেশে আলিঙ্গন করলেন। বললেন, 'শুনেছো—শোনো, আমার অসুখ আর সারবে না কোনোদিন।'

'কে বললো ?' দুর্গাচরণ রুখে উঠলো।

'আমিই বলছি! শোনা, ডাক্তারেরা হদ্দ হয়ে গেলো। কিছুতেই পারলো না সারাতে। তুমি পারো ?'

'পারি।' লাফিয়ে উঠলো দুর্গাচরণ।

'পারো ?'

'পারি।'

ঠাকুর বুঝতে পারলেন তার মনের কথা। ঠাকুরের ব্যাধি নিজের দেহে টেনে নিতে চায় দুর্গাচরণ।

তাকে পাশ থেকে ঠেলে সরিয়ে দিলেন ঠাকুর? বললেন, 'জানি, তুমি পারো। কিন্তু থাক, সারিয়ে কাজ নেই।'

পরে বললেন একটু থেমে: 'আমার জন্যে ক'টা আমলকী আনতে পারো ?'

তাও পারে দুর্গাচরণ। লাফিয়ে উঠলো। তখুনি পড়ি-মরি ছুটলো আমলকী আনতে।

'কোথায় পাবে এখন আমলকী?' কে একজন তাকে বাধা দিলো: 'এখন আমলকীর সময় নয়।'

দুর্গাচরণ তা গ্রাহ্য করে না। সময় হয়তো নয়, তাতে আমলকী পেতে বাধা কি। প্রভু যখন চেয়েছেন তখন মাটি ফুঁড়ে পাষাণ ফুঁড়ে আমলকী আসবে। যিনি মূককে বাচাল করেন, পঙ্গুকে করেন গিরিলঙ্ঘী, তিনি অকালফলোদয় ঘটাবেন আশ্চর্য কি? আমার ব্যাকুলতাই নিয়ে আসবে আমার আকাঙ্ক্ষিতকে। অনাবৃষ্টির আকাশের দিকে তাকিয়ে থাকবো আমার দৃষ্টি প্রাখর্যই ডেকে নিয়ে আসবে সেই শ্যামল-শোভন জলধরকে।

তিনদিনের মধ্যেই দুর্গাচরণ নিয়ে এলো আমলকী।

কিন্তু আমলকী খেয়ে তো গলার ঘা সারবে না।

তবে কিসে সারবে?

সারবে, ভবতারিণীর কাছে স্পষ্টাস্পষ্টি প্রার্থনা করে।

নরেন তাই ঠাকুরকে পেড়ে ধরলো। বললো, 'এতো মা-মা করো, তোমার মার কাছে থেকে বর চেয়ে নিয়ে এসো, আমার গলার ঘা সারিয়ে দাও।'

'ওরে, শরীরের জন্যে কিছু চাইতে পারি না। শরীর তো নয়, কাপড়-মোড়া বাঁখারি। শুধু একটা বালিশের খোল।'

'ওসব কথা চাই না শুনতে। তোমার কষ্ট আর আমি যে দেখতে পারি না।'

'ওরে, যে মন একবার মাকে দিয়েছি সেই মন মার পাদপদ্ম থেকে তুলে এনে নিজের দেহের ওপর রাখতে পারি না।'

'রাখো। ওসব ঢের শুনছি।' নরেন প্রায় আর্তনাদ করে উঠলো: 'তুমি কিচ্ছু খেতে পাচ্ছো না এই নিদারুণ দৃশ্য দেখা অসহ্য হয়ে উঠেছে। তুমি যাও, মার কাছ থেকে রোগমুক্তির বর চেয়ে নাও গে। মার কাছে এতো সঙ্কোচ কি? সন্তানের মুখ বন্ধ হয়ে গিয়েছে, এ মা-ই বা কি করে সহ্য করছেন?'

প্রায় ঠেসে-ঠুলে জোর জবরদস্তি করে ঠাকুরকে পাঠালো নরেন। পাঠালো ভবতারিণীর মন্দিরে। বাইরে অপেক্ষা করে রইলো মাতা-পুত্রে কি কথা হয় তা জানবার জন্য।

কিছুক্ষণ পরে ফিরে এলেন ঠাকুর।

'কি, বলেছিলে মাকে ?' নরেন ছুটে এলো উৎসুক হয়ে।

'বলেছিলাম !'

'কি বলেছিলে ?'

'বলেছিলাম, খেতে পাচ্ছি না—মুখ বন্ধ—'

'বলেছিলে ? তাতে মা কী বললেন ?'

'বললেন, তোর এক মুখ বন্ধ হয়েছে তাতে কি হলো। তুই তো শতমুখে খাচ্ছিস।'

মাথা হেঁট করে রইলো নরেন। নরেন যে খাচ্ছে—তাও তো ঠাকুরই খাচ্ছেন।

শুধু তাই কেন ? যেখানে যে প্রাণী আহার করছে আস্বাদ করছে, সব আমি। ধরিত্রীর বুক থেকে রস টেনে নিচ্ছে গাছ, সে তো আমি। মা'র চঞ্চু থেকে খাদ্য সংগ্রহ করছে পক্ষীশাবক, সে তো আমি। আর আমিই তো সেই গহন কাননের মধুসন্ধানী মধুকর।'

'আমি অতো শতটত চাই না।' বলেছিলো বাবুরাম: 'আমি শুধু তোমার এই একখানি মুখ চাই। আমি চাই তুমি এই মুখটিতে খাবে আর আমি তোমার এই মুখটিই দেখবো।'

তোমার অভয়ময় আনন্দময় মুখ। এতো তোমার কষ্ট তবু এতো তোমার করুণা! এতো তোমার ক্লেশ তবু এতো তোমার আশ্বাস।

সমস্ত রোগের মালিন্যের ঊর্ধ্বে একটি আরোগ্যের কনককান্তি। সমস্ত যন্ত্রণার অবশেষে একটি উল্লাস উজ্জ্বল জয়ধ্বনি।

আমাদের চারিদিক আলোকময় করে আছো। যেদিকে তাকাই সেদিকেই তোমার তৃপ্তিভরা চক্ষু দু'টি দেখি—দেখি তোমার রুচির মুখের পবিত্রতা। গাছের ডালে নতুন-জাগা পাতা ক'টি নাচছে, সে যেন তোমার আনন্দ! বাসা-না-ছাড়া পাখিরা কাকলী করছে, সে যেন তোমার সংবাদ। জলটি বয়ে যাচ্ছে কুলকুল করে, সে যেন তুমি ডেকে যাচ্ছো। মেঘ ছেঁড়া-রোদটি এসে গায়ে পড়েছে, সে যেন তুমি এসে ছুঁয়েছো বন্ধুর মতো।

এতো কষ্ট পাচ্ছেন তবু জীবের দুঃখে কাতর। সর্বক্ষণ জীবের মঙ্গল চিন্তা করছেন! তাকে নিমন্ত্রণ করছেন জগতের আনন্দযজ্ঞে।

'আহা, কি চিনিমাখা কথা!' বলছেন শ্যাম বসু।

'যে চিনিটুকু নিতে পারে সেই চতুর।' বলছেন শ্রীরামকৃষ্ণ: 'সংসারে বালিতে চিনিতে মিশেল হয়ে আছে। পিঁপড়ের মতো থাকো। বালি ত্যাগ করে চিনিটুকু নাও। বালির মধ্যে থেকে যে চিনিটুকু নিতে পারে সেই বাহাদুর।'

তেমনি সংসারে থেকে, সং-টুকু ছেড়ে দিয়ে সারটুকু নাও।

আমার ঘর ভরা। কতো জিনিস, কতো আসবাব। কতো বই খাতা, কতো পোশাক-আসাক। কতো লোকজন, গান-বাজনা। কতো হৈ-চৈ, হাসি-হুল্লোড়। কিন্তু ভরা ঘরে তোমাকে ছাড়া আমি ব্যর্থ। আমি হৃতসর্বস্ব।

ঠাকুর তখন কাশীপুরে গোপাল ঘোষের বাগান বাড়িতে। রোগ ক্রমশ বেড়ে চলেছে আগুনের মতো। যা বিক্ষত তাই বিশুদ্ধ—ক্ষত মুখে ঝরছে শুধু সুধাধারা। ক্ষুব্ধ স্তব্ধতা থেকে ঝরছে শুধু শান্তি। আর্তনাদ থেকে গীতকলকূজন।

শ্রীশ্রীমা সারদামণি এসেছেন ঠাকুরের সেবা করতে। দেবতার পূজার বেদীতে জাগ-প্রদীপটি হয়ে জেগে থাকতে। দুর্যোগের অমানিশাকে মঙ্গল দীপ্তিতে স্নিগ্ধ করতে।

একদিন দুধের বাটি নিয়ে উঠতে গিয়ে সিঁড়িতে মাথা ঘুরে পড়ে গেলেন শ্রীমা। দুধ তো গেলোই, মায়ের পায়ের গোড়ালির হাড় সরে গেলো।

'তাই তো বাবুরাম, এখন কি হবে।' ঠাকুর চিন্তিত স্বরে বললেন, 'যা হয় একটু কিছু খাইয়ে যেতেন, এখন কী উপায় আমার খাওয়ার!'

একেবারে সর্বার্পিতনির্ভর শিশুর মতো। একেবারে সরল শরণাগতি।

মা তখন নথ পরতেন। এরই মধ্যে মাকে নিয়ে ঠাকুরের রসিকতা, নাকের কাছে গোল করে হাত ঘুরিয়ে ঠারে-ঠোরে বলছেন ঠাকুর: 'ও

বাবুরাম, ঐ যে—ওকে তুই ঝুড়ি করে মাথায় তুলে এখানে নিয়ে আসতে পারিস ?'

ঠাকুরের কথা শুনে বাবুরাম আর নরেন তো হেসে খুন !

কিছুতেই কিছু হবার নয়। শ্রীমা তখন চললেন তারকেশ্বরে হত্যে দিতে।

একদিন যায়, হু'দিন যায়, পড়েই আছেন। তিনদিনের দিন রাতে একটা শব্দ পেয়ে চমকে উঠলেন শ্রীমা। যেন অনেকগুলো সাজানো হাঁড়ির উপর লাঠির ঘা পড়লো। সঙ্গে-সঙ্গে একটা ভাব এলো মার মনে। এ সংসারে কে কার ? কার জন্য আমি এখানে হত্যে দিতে বসেছি ? কাকে আমি বাঁচাবো ? কার সাধ্যি তাকে মারে ?

মায়া কাটিয়ে মহান বৈরাগ্য এনে দিলো। অন্ধকার হাতড়াতে-হাতড়াতে মন্দিরের পিছনের কুণ্ড থেকে স্নানজল নিয়ে চোখে-মুখে দিলেন শ্রীমা। পিপাসায় গলা কাঠ হয়ে গিয়েছিলো। জল খেয়ে প্রাণ কিছু সুস্থ হলো। পরদিনই চলে এলেন।

'কি গো, কিছু হলো ? জিগ্যেস করলেন ঠাকুর।'

মাথা নামিয়ে চুপ করে দাঁড়িয়ে রইলেন শ্রীমা।

ঠাকুর হাসিমুখে বললেন, 'কিছুই না। কিছুই না ! ও আমি জানতাম। আমিও এদিকে স্বপ্ন দেখছিলাম, যেন ওষুধ আনতে হাতী গেলো। হাতী মাটি খুঁড়ছে ওষুধের জন্যে, এমন সময় গোপাল এসে স্বপ্ন ভেঙে দিলো !'

মা-কালীর কাছে এসে দাঁড়ালেন শ্রীমা। দেখলেন মা-কালী ঘাড় কাত করে রয়েছেন।

'মা, তুমি কেন অমন করে আছো ?' শুধোলেন সারদামণি।

ঠাকুরের গলায় ঘা দেখিয়ে মা-কালী বললেন, 'ওর ঐটের জন্যে আমারও হয়েছে।'

ঠাকুর বললেন ভক্তদের, 'যা ভোগ আমার ওপর দিয়েই হলো। তোমাদের আর কাউকে কষ্ট ভোগ করতে হবে না। জগতের সকলের জন্যে আমি ভোগ করে গেলাম।'

আমাদের সকল তাপ তুমি হরণ করেছো, সকল পাপ, সকল গ্লানি। সকল অহঙ্কার, সকল অগৌরব। ক্ষমা দিয়ে মুছে দিয়েছো সকল অক্ষমতা। দয়া দিয়ে ধুয়ে দিয়েছো সকল দারিদ্র্য। তোমার পাবন-মন্ত্রে জীবিত করেছো ভগ্ন আর রুগ্নকে, জীর্ণ আর জ্বরাক্লান্তকে, পীড়িত আর অধোগতকে! তোমার স্পর্শে আমাদের তো শুধু উদ্ধার নয়, আমাদের উত্থান।

নরেন আর রাখাল পদসেবা করছে। মাস্টারমশাইও কাছে বসে। নিরঞ্জন, শরৎশশী, বাবুরাম, যোগীন, কালী, লাটু, গোপাল সব আশেপাশে, নীচে-উপরে। রাত দুটো। কারুর চোখে ঘুম নেই। নবমীর চাঁদ উঠেছে, কারুর মনে সুখ নেই। ঠাকুরের অসুখ আরো বেড়েছে। অসহায়ের মতো স্তব্ধ হয়ে আছে সকলে। যেন শত্রুসৈন্য অবরোধ করেছে নগরী—কিন্তু সবাই নিরস্ত্র বলহীন।

'তোমরা কাঁদবে বলে এতো ভোগ করছি।' বলছেন ঠাকুর, 'সবাই যদি বলো, এতো কষ্ট, দেহ যাক, তাহলেই দেহ যায়।'

কেউ কিছু বলছে না।

কিন্তু কেন, কেন এতো ভোগ ? কেন এই দেহ-বিকার ?

'জ্যোতির্ময় দেহ থাকলে লোকের ভিড় আরো বেড়ে যেতো।' বলছেন ঠাকুর, 'এখন বাইরে প্রকাশ নেই। তাই এখন আগাছারা পালাবে। আর যারা শুদ্ধ ভক্ত তারাই থাকবে এখন আমাকে ঘিরে এই ব্যারাম হয়েছে কেন ? এর মানে ওই। যাদের সকাম ভক্তি তারা ব্যারাম অবস্থা দেখলে চলে যাবে।'

শুধু কি তাই ?

ভক্তকুলকে বাঁধতে চাইলেন সেবার পুণ্যব্রতে! সেবার মধ্য দিয়ে সমপ্রাণতায় উদ্বুদ্ধ হতে।

আমরা সবাই তোমার সেবক। হে পরম সেব্য, তোমাকে সেবা করতে-করতে পরস্পরের প্রতি প্রীতিমান হবো। তোমার যখন শরণ নিয়েছি, হে মহাজীবন, হে মহামরণ, তোমার সঙ্ঘেরও শরণ নিয়েছি!

শুধু কি তাই ?

আরো একটি অর্থ আছে।

তুমি যে আমাদেরই একজন, আমাদের যে তুমি ভোলোনি, আমাদের যে তুমি ত্যাগ করতে পারো না, এইটুকু বোঝবার জন্যই তোমার এই রোগজ্বালা। তুমি এই ভুবন বিস্তীর্ণ সমস্ত পথ হেঁটে এসে উঠলে এ সংসারে? আমাদের পাশটিতে, আমাদের উত্তপ্ত নৈকট্যে। অন্তরবাসী হয়ে কি করে আবার প্রতিবেশী হতে হয় তারই সহজরূপে। বললে, আমি তোমাদেরই একজন, তোমাদেরই আপনার। চেয়ে দেখো আমার দিকে, রোগে বল নাও, শোকে সাহস নাও, আর মনে নাও ঈশ্বরানন্দমদিরা।

'দুঃখ জানে, শরীর জানে, মন তুমি আনন্দে থাকো।'

'আর, তোমার যদি এই রোগ হতো, তবে, জগজ্জনকে কি করে দিতে তুমি আরোগ্যফল? কি করে তুমি কল্পতরু হতে?

ঈশ্বর অন্তরীক্ষ জুড়ে বৃক্ষের মতো বিরাজ করছেন—এ কথা-শাস্ত্রে বলে। তুমি সে বৃক্ষের চেয়ে নিকটতর, নিবিড়তর! তুমি আকাশ থেকে মাটিতে নেমে এসেছো! দিঙ্মণ্ডল ঢেকে মেলেছো তোমার শীতল ছায়া, তোমার আতপচ্ছদ। তুমি কল্পনার নও, তুমি মৃত্তিকার কল্পতরু।

১৮৮৬ সালের পয়লা জানুয়ারি! ঘোরতর অসুখের মধ্যে ঠাকুর হঠাৎ উঠে বসলেন। বললেন, 'আমার কাপড়-জামা দাও, আমি পরবো সাজবো, যাবো আমি বাগানে বেড়াতে।'

বেলা প্রায় তিনটে। ছুটির দিন বলে গৃহী-ভক্ত জড়ো হয়েছে বাগানে। যদি কোনো সুযোগে ঠাকুরের একবার দর্শন পায়।

গৃহীর টানে চললেন সেই মহাগৃহস্থ। সন্ন্যাসীর শিরোমণি হয়ে গৃহস্থের মধ্যমণি। সন্ন্যাসী সেবকেরা পড়ে রইলো ঘরের মধ্যে, আশেপাশে, ঠাকুর চললেন মুক্ত মাঠে—গৃহস্থদের মাঝখানে।

আমি তোমাদের একজন। আমি তোমাদের ঘরের মানুষ। তোমাদের আত্মার আত্মীয়।

ঠাকুরের লালপেড়ে ধুতি পরনে, গায়ে সবুজ বনাতের জামা। কাপড়ের টুপি দিয়ে কর্ণমূল ঢাকা। লতাপাতা-আঁকা মোজা পায়ে, চটিজুতো পরা।

সন্ন্যাসী সেবকরা সঙ্গ নিলো না। তারা ঘর-দোর বিছানা-বালিশ পরিষ্কার করতে বসলো! ঠাকুর চলে এলেন একা-একা।

চলে এলেন সংসারীদের এলাকায়। একেবারে পাপী-তাপী দুঃস্থ-দুর্গতদের দুয়ারে।

বসতবাড়ি আর ফটক, তারই মাঝখানে পশ্চিমদিকে সমাগত অতিথিরা ভিড় করেছে - গিরিশ ঘোষ, তার ভাই অতুল, রাম দত্ত, অক্ষয় সেন। আরো অনেকে।

ভাবানন্দে বিহ্বল হয়ে তাদের কাছে এসে দাঁড়ালেন ঠাকুর। মৃত্তিকার ঘরে আকাশের দিনমণি।

সবাই হাতজোড় করে রইলো।

গিরিশকে সম্বোধন করে বললেন ঠাকুর, 'তুমি যে এতো সব বলে বেড়াচ্ছো, কি দেখেছো তুমি?'

'আমি আর কী বলতে পারি, প্রভু! হাঁটু মুড়ে মাটিতে বসে পড়লো গিরিশ। করজোড়ে উর্ধ্বমুখে বললো, 'ব্যাস-বাল্মীকি যার ইয়ত্তা করতে পারেনি, সেখানে আমি কি, আমি কতোটুকু!'

বরাভয়ে প্রসারিত হলেন ঠাকুর। উত্তোলিত হাতে সবাইকে আশীর্বাদ করলেন, 'তোমাদের চৈতন্য হোক।'

চৈতন্যের ঢেউ পড়ে গেলো। দেশ-কাল মুছে গেলো নিমেষে! ঠাকুরের আর ব্যাধি নেই, পঞ্চভূতের ফাঁদ যেন এসেছেন বেরিয়ে। প্রণামের হরির লুঠ পড়ে গেছে। স্পর্শাঞ্জলির অতৃপ্য তর্পণ। সবাই প্রতিজ্ঞা করেছিলো ঠাকুরের অসুখ না সারা পর্যন্ত কেউ ছোঁবে না তাঁকে—কেননা, সকলের স্পর্শ-কলুষেই তো ঠাকুরের এই রোগ—ভুলে গেলো সে-প্রতিজ্ঞা। কেশব সেন বলেছিলেন, ঠাকুরকে রেখে দিতে 'গ্লাস-কেসে'—ভেঙে গেলো সেই 'গ্লাস-কেস'। ঠাকুরও মহানন্দে ডুব দিলেন সেই স্পর্শ-সমুদ্রে। মৃত্যুঞ্জয়ী অভয় দিতে লাগলেন।

রাম দত্ত অঞ্জলি-অঞ্জলি ফুল দিতে লাগলো!

অক্ষয় সেনের হাতে দু'টি জহুরী চাঁপা। চাঁপা দু'টি তাঁর পায়ে দিতেই ঠাকুর তার বুক ছুঁয়ে দিলেন।

অক্ষয় একটা বিপুলতর চেতনার মধ্যে প্রাণ পেলো! সানন্দে চীৎকার করে ডাকতে লাগলো সবাইকে : 'ওরে, কে কোথা আছিস, এইবেলা চলে আয়। মুঠো-মুঠো অভয় কুড়িয়ে নে, আশ্বাস কুড়িয়ে নে। চৈতন্যের বন্যা বয়ে যাচ্ছে। কুড়িয়ে নে ভারে-ভারে। জ্ঞান বৈরাগ্য ভক্তি বিবেক—এমন দিন আর পাবি না রে! কৃপার পাত্র উজাড় করে ঢেলে দিয়েছেন প্রভু! আয়, নিয়ে যা, দেখে যা অর্জুন যেমন দেখেছিলো বিশ্বরূপ।'

ছুঁলেন নবগোপালকে, অতুলকে, হরমোহনকে। বৈকুণ্ঠ কিশোরী আর আর রামলালকে। হারাণের মহা-ভাগ্য, যেই প্রণাম করতে গিয়েছে, ভাবাবেশ ঠাকুর তার মাথায় পাদপদ্ম স্থাপন করেছেন।

কেউ স্তোত্র পড়ছে, কেউ বা ফুল ছুঁড়ে দিচ্ছে, কেউ আবার ভাসছে চোখের জলে।

ওরে, আর লোক কই, বেলা যে বয়ে গেলো! কোথায় কে আছিস আর্ত-বঞ্চিত অন্ধ-বিভ্রান্ত, আয় ছুটে আয়, কল্পতরুকে দেখে যা, বস এসে তাঁর ছায়ার আশ্রয়ে, তাঁর করুণার নিকেতনে। চতুর্বর্গ ফল নিয়ে যা। জীবনে যা তোর অভীষ্টতম সে পরম-ধন স্পর্শ কর্। লোহার কালো তনু কাঞ্চন করিয়ে নিয়ে যা।

রুটি বেলবার আয়োজন করছে রাঁধুনি বামুন, তাকে হিড়-হিড় করে টেনে আনলো গিরিশ।

'ওরে, কাতর প্রভু অকাতর হয়েছেন কৃপাবিন্দু নিয়ে যা পাত্র ভরে।'

রাঁধুনি-বামুনও কৃপা পেলো।

আর কোথায়! আর কোথায়!

হরিশ আছে। উপেন্দ্র আছে। তারাও এসে পড়েছে ঠিক সময়।

গুপ্তবেশে মহালীলা করে গেলাম। যারা সেদিন কাছে ছিলিনে, ভয় নেই, আমিই এসেছি তোদের কাছটিতে। যারা সেদিন ছুঁতে পারিসনি,

নে আমার এই অন্তর-স্পর্শ। যারা সেদিন দেখিসনি আমাকে, দেখ আজ তোদের মানস-দর্পণে।

আমি কল্পতরু। আমি ক্ষয়হীন করুণার উৎস!

বল কি তোর আকাঙ্ক্ষনীয়? নিজেকে কৃপণ মনে করে ক্ষুদ্র দরিদ্র মন নিয়ে কেন কোণে পড়ে আছিস? চা না, তোর যা ইচ্ছে। অন্তত আকাঙ্ক্ষায় উদার হ, অবারিত হ। নির্ভয়ে বল, কী তোর কামনার ধন? যা চাইবি তাই পাবি। হিসাব করে চাইতে হবে না, প্রাণ ঢেলে, প্রাণ ভরে চা। চা—মুখ ফুটে।

'আমি কিছু চাই না। তোমার ফুল চাই না, ফল চাই না, শাখা চাই না। হে বৃক্ষ, আমি শুধু তোমাকে চাই।'

# অচিন্ত্যকুমার রচনাবলী

## কিশোর রচনা সংগ্রহ

### নবম ( এক ) খণ্ড

তথ্যপঞ্জী
এবং
গ্রন্থ-পরিচয়

নিরঞ্জন চক্রবর্তী
সম্পাদিত

# অচিন্ত্যকুমার রচনাবলী

## নবম ( এক ) খণ্ড

আন্তর্জাতিক শিশুবর্ষ চলছে। অচিন্ত্যকুমারের শিশু ও কিশোর সাহিত্যের পরিধিও বিপুল। বর্তমানে প্রকাশিত নবম (এক) খণ্ডে সেই বিপুল কিশোর সাহিত্যের এক অংশ সংগৃহীত হয়েছে। এই খণ্ডে নিম্নলিখিত বইগুলি স্থান পেয়েছে :

১। ডাকাতের হাতে ( কিশোর উপন্যাস )

২। দুই ভাই ঐ

৩। ঘোর প্যাঁচ ( রহস্য উপন্যাস )

৪। ঝড়ের যাত্রী ( কিশোর উপন্যাস )

৫। সকলের রামকৃষ্ণ ( জীবনী-কথা )

অচিন্ত্যকুমার রচনাবলীর পূর্ববর্তী খণ্ডগুলির মতো এই খণ্ডটিকে বিপুলাকার করা হয়নি। কিশোরদের উপযোগী করেই এই খণ্ডটি প্রকাশ করা হচ্ছে। সেইজন্য বর্তমানে মুদ্রণশিল্প সঙ্কট এবং কাগজের দুষ্প্রাপ্যতা সত্ত্বেও এই খণ্ডটির মূল্য বস্তুতপক্ষে অল্পই ধার্য করা হয়েছে, যাতে করে অভিভাবকগণ এই কিশোর-সাহিত্য-সংগ্রহের অপূর্ব সংকলনটি সকল শিশু ও কিশোরদের হাতে তুলে দিতে পারেন। অবশ্য, এই সংগ্রহটি বয়স্কদেরও সমপরিমাণে আনন্দ দেবে তাতে সন্দেহ নেই।

অচিন্ত্যকুমারের আরো অনেক প্রকাশিত কিশোর-সাহিত্য-গ্রন্থ, গল্প এবং প্রকাশিত ও অপ্রকাশিত বিবিধ রচনা রয়েছে, যেগুলো তাঁর পরবর্তী কিশোর-সাহিত্য-সংগ্রহে সংকলিত করা হবে। সেইসকল রচনা ও গল্পসংগ্রহের কয়েকটি নিম্নে উল্লেখিত হলো :

উঁচু নীচু ( উপন্যাস ), দেশের ছেলে, যেম সাহেব,
সাপ খেলাবার বাঁশী, আকাশ প্রদীপ, সবুজ নিশান,
স্বনির্বাচিত গল্প, কিশোর সংকলন, ছোটদের গল্প,
মৃগ নেই মৃগয়া ( ক্রিকেট রম্য রচনা ),
ছোটদের হাসির গল্প ইত্যাদি।

### গ্রন্থ-পরিচয়

**১। ডাকাতের হাতে ।। কিশোর উপন্যাস ।। ( ১—১১০ পৃষ্ঠা )**

অচিন্ত্যকুমারের কিশোরদের জন্য লিখিত উপন্যাসগুলির মধ্যে এইটি একটি বিশিষ্ট স্থান অধিকার করে আছে। এই গ্রন্থের প্রথম সংস্করণের প্রকাশক এম সি. সরকার এণ্ড সন্স, কলকাতা। প্রথম প্রকাশিত হয় আশ্বিন, ১৩৩৯ সালে। তারপর এই বইটি কয়েকবার পুনর্মুদ্রিত হয়। শেষ পুনর্মুদ্রিত বইটির প্রকাশক শ্রীপ্রকাশ ভবন, কলকাতা। প্রকাশিত হয়, মহালয়া, ১৩৬৭ সালে। এই পুনর্মুদ্রিত সংস্করণটির পাঠই বর্তমান কিশোর সংগ্রহে গ্রহণ করা হয়েছে।

**২। দুই ভাই ।। কিশোর উপন্যাস ।।** **( ১১১—২০৬ পৃষ্ঠা )**

এই কিশোর-উপন্যাসটি প্রথম প্রকাশিত হয় ১৩৫০ সালে। অবশ্য তৎপূর্বে কোনও শিশু-সাহিত্য-পত্রিকায় এইটি প্রকাশিত হয়েছিল। প্রথম প্রকাশক দেব সাহিত্য কুটির। আর কোনও সংস্করণ হয়নি। উক্ত সংস্করণের পাঠই বর্তমান সংগ্রহে গ্রহণ করা হয়েছে।

**৩। ঘোর প্যাঁচ ।। রহস্য উপন্যাস ।।** **( ২০৭—২৬৫ পৃষ্ঠা )**

এইটি গোয়েন্দা ধরনের একটি রহস্য উপন্যাস। প্রথম প্রকাশিত হয় ১৩৫১ সালে। প্রকাশক দেব সাহিত্য কুটির। অন্য কোনও সংস্করণ হয়নি। উক্ত সংস্করণের পাঠই বর্তমান সংগ্রহে গ্রহণ করা হয়েছে।

**৪। ঝড়ের যাত্রী ।। কিশোর উপন্যাস ।।** **( ২৬৭— ৩৫০পৃষ্ঠা )**

এই উপন্যাসটির প্রথম সংস্করণের সংখ্যাটি সংগ্রহ করা সম্ভব হয়নি। নূতন সংস্করণ প্রকাশিত হয় ১৩৭৩ সালে রথযাত্রার দিন। প্রকাশক অনুলেখা প্রকাশন সংস্থার পক্ষে শ্রীসুনীল ঘোষ। উক্ত সংস্করণের পাঠই বর্তমান সংগ্রহে গ্রহণ করা হয়েছে।

**৫। সকলের রামকৃষ্ণ ।। জীবনী কথা ।।** **( ৩৫১—৪৫৬পৃষ্ঠা )**

অচিন্ত্যকুমারের অমর জীবনীগ্রন্থ পরমপুরুষ শ্রীশ্রীরামকৃষ্ণ। ঠাকুর রামকৃষ্ণের সঙ্গে তৎকালের শ্রেষ্ঠ মনীষীগণের সাক্ষাৎ ঘটে। সেই সকল সাক্ষাতের বিবরণ এই অপূর্ব জীবনী-কথা। এই সাক্ষাৎকারের ঘটনা ব্যতীতও এই গ্রন্থে রয়েছে ঠাকুর রামকৃষ্ণের জীবনের কয়েকটি বিশেষ ঘটনা, যেমন তাঁর শেষ জীবনে সেই বিখ্যাত 'কল্পতরু উৎসব'।

এই গ্রন্থটি প্রথম প্রকাশিত হয় ১৩৭৩ সালের ১লা বৈশাখ। প্রকাশিকা শ্রীমতী শুক্লা দে, শ্রী প্রকাশ ভবনের পক্ষে। অন্য কোনও সংস্করণ হয়নি। এই সংগ্রহে উক্ত সংস্করণের পাঠই গ্রহণ করা হয়েছে।

অচিন্ত্যকুমার রচনাবলীর পরবর্তী কিশোর রচনা সংগ্রহে তাঁর যাবতীয় শিশু ও কিশোরদের জন্য লিখিত গল্প সংকলিত করবার চেষ্টা করা হচ্ছে।

আজ ২রা আশ্বিন, অচিন্ত্যকুমারের জন্মদিন। ১৩১০ সালের এইদিনটিতে তার জন্ম ( ১৯শে সেপ্টেম্বর, ১৯০৩ খৃঃ )

তাঁর জীবনীর সংক্ষিপ্ত ইতিহাসের জন্য রচনাবলীর পূর্ববর্তী খণ্ডগুলি দ্রষ্টব্য।

১৯৭৬ সনের ২৯ জানুয়ারী তিনি ইহজগত থেকে বিদায় নিয়েছেন। কিন্তু তাঁর বিভিন্ন বিষয়ের বিপুল সাহিত্যসম্ভার তাঁকে বাঙলা-সাহিত্য জগতে চিরজীবিত করে রাখবে। আজ তাঁর জন্মদিনে এবং আন্তর্জাতিক শিশুবর্ষের এই দিনটিতে অচিন্ত্য-কুমারের এই কিশোর সাহিত্য সংগ্রহটি প্রকাশ করতে পেরে আমরা নিজেদের কৃতার্থ মনে করছি। আজ প্রয়াত প্রিয় সাহিত্যিকের জন্মদিনে তাঁর স্মৃতির উদ্দেশ্যে সশ্রদ্ধ প্রণাম জানাই।

এই খণ্ডটি প্রকাশ করতে যাঁরা সর্বতোভাবে সাহায্য করেছেন, তাঁদের মধ্যে রয়েছেন সর্বশ্রী দুলাল পর্বত, শৈলেন পাল, সমরেশ বসু, বিপুল সেনগুপ্ত, এবং আরও অনেকে। তাঁদের আন্তরিক ধন্যবাদ জানাই।

২রা আশ্বিন, ১৩৮৬